সুভদ্র কহিল, "কেউ কিছু মনে করবে না, আপনি বসুন।"

কয়েক মিনিট কাটিবার পর কোনও এক অবকাশে উঠিয়া পলায়ন করিবে ভাবিতেছে, এমন সময় দেখিতে পাইল, তাহার বাক্স-বিছানার মোট মাথায় করিয়া গামছা পরা এক ব্যক্তি উঠানে দাঁড়াইয়া দাদা-বাবুকে মহা উৎসাহে ডাকাডাকি সুরু করিয়াছে। বিরক্তিতে অজয়ের বাক্‌রোধ হইবার উপক্রম হইল, বলিল, "এ কিন্তু আপনার বাড়াবাড়ি, তা যাই বলুন। মোট নামাতে বারণ করুন, আমি যাচ্ছি। আমাকে এখুনি যেতে হবে। নমস্কার!"

সুভদ্র প্রতিনমস্কার করিল না, খাট ছাড়িয়া উঠিলও না, কহিল, "বাড়াবাড়িটা আপনি করছেন। আমার কথা নাহয় ছেড়েই দিন, বাবাকে খুব ভালমানুষ ভেবেছেন, কিন্তু ভালমানুষিতেই ওঁর মত একরোখা মানুষ আর দুটি নেই। তারপর আমার মা আছেন, প্রভা আছে, আমি ছাড়লেও তাঁরা আপনাকে ছাড়বেন না। আপনি আজ অভুক্ত বাড়ী থেকে বেরিয়ে গেলে এঁরা হয়ত সকলে অনাহারে থাকবেন, জলস্পর্শ পর্য্যন্ত করবেন না।"

অজয় কহিল, "তবু বলবেন বাড়াবাড়িটা আমি করছি? ডিম, কলা, প্রায় আধখানা পেঁপে, আনারস, এতগুলো মিষ্টি, দুপেয়ালা চা, সব খেয়ে গেলাম, এর নাম হল অভুক্ত বাড়ী থেকে বেরিয়ে যাওয়া? আপনিও কি অতিথির চেয়ে আতিথ্যকে বড় করবেন?"

সুভদ্র সত্যই একটু দমিয়া গেল, আস্তে কহিল, "অতিথির চেয়ে আতিথ্য বড় হলে সেটা অত্যাচার হয় জানি; কিন্তু আপনার উপর কোনো অত্যাচার করা আমার অভিপ্রায় নয়। দুপুরের রোদে খোলা মাঠের মাঝখানে আপনার সত্যিই খুব কষ্ট হবে, আপনি বুঝতে পারছেন না।"

এমন সময় ষোল-সতেরো বৎসর বয়সের একটি মেয়ে পিছনের দরজা ঠেলিয়া ঘরের মধ্যে প্রায় ছুটিয়া ঢুকিয়া জিভ কাটিয়া তৎক্ষণাৎ অন্তর্হিত হইয়া

গেল। সুভদ্র দরজাটাকে ফাঁক করিয়া ধরিয়া ডাকিল, "প্রভা, প্রভা, পালাচ্ছিস্ কেন? কি চাস্ ব'লে যা-না?"

অনেকখানি দূর হইতেই উত্তর আসিল, "সে হবে এখন অন্য সময়।"

সুভদ্র ফিরিয়া আসিয়া দেখিতে পাইল অজয় একখানা বই টানিয়া লইয়া একমনে তাহার পাতা উল্টাইতেছে।

ইহার পর যথারীতি অতিথি-সৎকারের পালা।

অন্দরের বড়ঘরের বারন্দায় আসন পাতিয়া অজয়কে বসিতে দিয়া সুভদ্রের মাতা তাহার প্রণাম গ্রহণ করিলেন। তাহার মাথায় ধানদূর্ব্বা দিয়া তাহাকে আশীর্ব্বাদ করিলেন। চোখের উপর অবধি ঘোমটা টানিয়া নিজে একটু দূরে বসিয়া সুভদ্রকে জিজ্ঞাসা করিলেন, "হ্যাঁ রে, তোর বন্ধুটি এত রোগা কেন?"

অজয় নীরবে একটু হাসিল। সুভদ্র কহিল, "একবেলার বেশী উনি থাকবেন না, তা না-হলে খাইয়ে দাইয়ে চেষ্টা ক'রে দেখতে পারতে মোটা করতে পারো কি-না।"

তাহার মা বলিলেন, "তুই নিজে যা-না পালোয়ান; তাছাড়া কি যে যা-তা বলিস্, ওর মা বুঝি ওকে খাওয়াতে কিছু ত্রুটি করেন?"

অজয় নতমস্তকে বসিয়াছিল, কহিল, "খুব ছেলেবেলা থেকেই আমার মা নেই, খেতে অবিশ্যি আমি সমানই পেয়েছি।"

কিছুক্ষণ নীরবে কাটিল, তারপর একটা নিঃশ্বাস ফেলিয়া সুভদ্রের মা কহিলেন, "বেচারা! মা নেই, তাই ত এমন দশা!"

অজয় বিব্রত বোধ করিতেছে বুঝিতে পারিয়া সুভদ্র তাহাকে ডাকিয়া লইয়া বাহির হইয়া গেল। গ্রামের পাড়ায় পাড়ায় বহুক্ষণ তাহাকে লইয়া ঘুরিয়া বেড়াইল। কোথাও কেহ ওলাউঠায় ভুগিতেছে, কাহারও ম্যালেরিয়া, কেহ বা জমিদারের অত্যাচারে সর্ব্বস্বান্ত। কোথাও একদল অনাথ শিশুকে দেখিবার কেহ নাই। কাহারও বা পৃথিবীর সর্ব্বশেষ সম্বল একখানি খড়ের ঘর দুইদিন

হইল আগুনে পুড়িয়া ভষ্মাবশেষ হইয়া গিয়াছে। কাহারও জন্ম কিছুই তৎক্ষণাৎ করিতে পারিল না, কিন্তু ঘুরিয়া ঘুরিয়া সুভদ্র সকলের সংবাদ লইল। যে মেয়েটি ওলাউঠায় ভুগিতেছিল তাহার স্বামী কিছুতেই সুভদ্রের সঙ্গ ছাড়িতে চাহিতেছিল না, সুভদ্র তাড়া দিয়া তাহাকে ফিরিয়া পাঠাইল। তারপর অজয়কে ইস্কুল দেখাইল, ছেলেদের খেলিবার মাঠ, ধ্বসিয়াপড়া বহুপ্রাচীন দেবমন্দির, রথতলা। কিন্তু অজয় সে-সমস্ত কিছুই দেখিল না, তাহার সমস্ত চৈতন্য জুড়িয়া চতুর্দ্দিক্‌কার নগ্নতা, নিঃস্বতা, ব্যাধিজীর্ণতা কি এক আসন্ন অকল্যাণের আভাসের মত নিদারুণ অবসাদের সুরে বাজিতে লাগিল। অদৃষ্টের কাছে আত্মসমর্পণ করিয়াছিল, স্বল্প পরিচয়েই সুভদ্রকেও তাহার ভাল লাগিয়াছিল, কিন্তু এই পীড়িত পল্লীর বাতাসে তাহার নিঃশ্বাস রুদ্ধ হইয়া আসিতেছিল। যত শীঘ্র সম্ভব খাওয়া-দাওয়া সারিয়া গ্রাম ছাড়িয়া চলিয়া যাইবে স্থির করিয়া সুভদ্রকে তাড়া দিয়া সে বাড়ী ফিরাইয়া লইয়া আসিল।

খাইতে বসিয়া মনের অন্ধকার অচিন্তিত উপায়ে অনেকখানি কাটিয়া গেল। লক্ষ্য করিল, যে-দুইখানি হাত অন্ন পরিবেষণ করিতেছে তাহাদের মধ্যে স্নিগ্ধতা যেন আর ধরিতেছে না। পা-দুইখানি সুগঠিত সুন্দর সুডৌল, আর তাহাদের মধ্যে এমন একটি জিনিষের প্রকাশ আছে যাহাতে মাথা আপনা হইতেই সেই কুসুম-কোরকের মত অঙ্গুলিরাজির উপর লুণ্ঠিত হইতে চায়। মাথা নীচু করিয়াই যতটুকু সে দেখিতে পাইল, তাহাতেই তাহার মনে হইল, কি এক অপরিসীম স্নিগ্ধতার তপস্যা সেই দেহটিকে আপনার শ্যামল দীপ্তিতে বেষ্টন করিয়া রহিয়াছে। তাহার অন্নে চক্ষের নিমেষে অমৃতের স্বাদ কোথা হইতে আসিয়া লাগিল। সুভদ্র সকালে প্রভা প্রভা বলিয়া ডাকিয়াছিল, নিজের মনে নামটা সে কয়েকবার উচ্চারণ করিল।

হঠাৎ শুনিল, সুভদ্র বলিতেছে, "আমিও আজকেই যাব ঠিক করেছি, বাবা।"

তাহার পিতা হাতের গ্রাস মুখের কাছে ধরিয়া জিজ্ঞাসা করিলেন, "আজকেই? কিন্তু ভাইফোঁটার ত আর দেরি নেই?"

বাড়ীতে সুভদ্রের প্রতিপত্তি সাধারণ ছিল না। তাহার কথার উপর সহজে কেহ কথা কহিত না। কিন্তু তখন ভ্রাতৃদ্বিতীয়ার আর পাঁচ-ছয় দিন মাত্র বাকী, প্রভা তখন হইতেই নানাভাবে সেজন্য প্রস্তুত হইতেছে, ছুটি ফুরাইতেও বেশ কিছুদিন দেরি। তাছাড়া কলিকাতায় সুভদ্রের পড়াশোনা নামে মাত্রই, রোগী দেখা এবং রোগ সম্বন্ধে গবেষণায় সে সময় কাটায় তাহার দশগুণ। এ-সমস্ত জড়াইয়া হঠাৎ চলিয়া যাওয়ার প্রস্তাবটা সুভদ্রের নিজের কানেও অত্যন্ত দুরূহ শোনাইল। কিন্তু হৃদয়ের শাসন মানিয়া চলা কোনও কালে তাহার স্বভাব নহে, সে কখন কেন যে কি করে হৃদয়বান্ লোকে সেই জন্যই তাহার অর্থ খুঁজিয়া পায় না।

হাতের গ্রাসটা নামাইয়া রাখিয়া তাহার পিতা আবার কহিলেন, "প্রভাকে বলেছ ?"

সুভদ্র কহিল, "প্রভা জানে, মাকেও বলেছি।"

তাহার পিতা কহিলেন, "আচ্ছা।" কিন্তু বেশ বোঝা গেল, ইহার পর আর তাঁহার আহারে রুচি রহিল না।

খাওয়ার পর সুভদ্র নিজের ঘরে প্রভাকে ডাকিয়া অজয়ের সঙ্গে আলাপ করিয়া দিল। পিতা দেখিতে না পান সে-বিষয়ে বিধিমত সতর্কতা অবলম্বন করিল। প্রভা কহিল, "দাদা বৃথাই পুরুষ-মানুষ, অল্পেতেই এত ভয় পায়।"

অজয় সঙ্কোচ কাটাইয়া মুখ তুলিয়া চাহিতেই একটি শ্যামল গভীর দৃষ্টির স্নিগ্ধতা তাহার দৃষ্টিকে অভিনন্দিত করিল। সে বুঝিল না, সেই মুখটিতে, সেই দৃষ্টির মধ্যে কি আছে। বুঝিবার চেষ্টামাত্রও করিল না। লক্ষ্য করিল না, একটুখানি গোপন অশ্রুর অবশেষ এখনও একটি চোখের কোণে লিপ্ত হইয়া আছে। কেবল এইটুকু মাত্র অনুভব করিল, এই মানুষটির মধ্যে বিধাতা নিজের কোনও বিশেষ একটি রূপকে এমন পরিপূর্ণভাবে প্রকাশ করিয়াছেন, যে, তাহা হইতেও বেশী আর-কিছু আশা করিবার কথা কল্পনাতে আসে না।

মুখখানিকে সৌন্দর্য্যের মাপকাঠি লইয়া বিচার করিলে নিঃসন্দেহ কতকগুলি ত্রুটি বাহির হইবে। দেহের বর্ণ শ্যাম, নাসিকা সমস্ত মুখটির তুলনায় যেন ঈষৎ একটু ছোট; কিন্তু দেখিবামাত্র ইহাকে অকারণেই চিরপরিচিত বলিয়া মনে হয়, আর মন বলিতে থাকে, তুমি সুন্দর হয়ত নও, হয়ত নওই, কিন্তু তুমি, মনোরম, তুমি মনোরম, তুমি মনোরম!

একটু চেষ্টা করিয়া হাসিয়া বলিল, "আপনার ভয় করে না?"

প্রভাও হাসিয়াই বলিল, "বাবাকে তাই ব'লে ভয় পাই না।"

অজয় বিজ্ঞভাব ভাণ করিয়া বলিল, "বাইরের পৃথিবীটাকে ত জানেন না, সেখানে ভয় করবার মত অনেক কিছুই আছে।"

প্রভা কহিল, "জানি না, দেখলে বলতে পারি। কিন্তু আমার মনে হয় না, দাদা যেখানে ভয় পায় না আমি ভয় পাব।"

সুভদ্র কহিল, "অজয়বাবুকে তোর ভয় করছে না?"

প্রভা অজয়ের দিকে চকিত দৃষ্টিতে চাহিয়া আঁচলে মুখ চাপিয়া একটু হাসিল, কহিল, "উঁহু।"

"সকালে তাহলে পালিয়েছিলি কেন?"

"পালাব না ত কি? ভয় পেয়ে ত আর পালাই নি।"

সুভদ্র কহিল, "আচ্ছা, তুই ত খাস্‌নি এখনও, খেগে যা, এবারে ফিরবার সময় তোর জন্যে একটা ভিক্টোরিয়া ক্রস জোগাড় ক'রে আনব।"

কাপড়ের ঢাকাটা খুলিয়া ফেলিয়া প্রভা সুভদ্রের একটা ট্রাঙ্ক খুলিল, সেটার মধ্যে তার বইগুলি সাজাইয়া রাখিয়া, "তোমার ক্ষুর-টুর রাখবার ছোট চামড়ার বাক্সটা ভুলুর কাছে আছে, পাঠিয়ে দিচ্ছি," বলিয়া বাহির হইয়া গেল। অজয় নমস্কার করিয়াছিল, প্রতিনমস্কার করার বদলে সে হাসিয়া ফেলিল।

দেখিতে দেখিতে যাত্রার সময় আসিয়া পড়িল। এতক্ষণ অবধি সকলে অজয়কে লইয়াই ব্যস্ত ছিল, কিন্তু হঠাৎ এই সময়ে সে একেবারে দৃষ্টির অগোচর

হইয়া গেল। সুভদ্র কি কি খাইতে ভালবাসে, আচার, মোরব্বা, বড়ি, সরু-ধানের চিঁড়া, মুগের লাড্ডু, সে-সমস্তের যোগাড় হইতে লাগিল। তাহার ছোট ভাইবোনরা দীর্ঘকালের মত দাদাকে বিদায় দিবার আগে তাহার চতুর্দ্দিক ঘিরিয়া দাঁড়াইয়া ক্ষুধিত দৃষ্টিতে তাহাকে দেখিয়া লইতে লাগিল। একজন সংবাদ দিল, দিদি কাঁদিতেছে। চাকরেরা কলরব করিয়া সুভদ্রের জিনিষ বাঁধাছাঁদা করিতে লাগিল। গুছাইবার যাহা তাহার সমস্ত গোছগাছ করিয়া তবেই প্রভার কাঁদিবার অবসর জুটিয়াছে। সুভদ্রের মাতা চোখ মুছিতে মুছিতে সব-কিছুর তত্ত্বাবধান করিতেছেন। তাহার পিতার মুখ ছায়াচ্ছন্ন গম্ভীর। পাড়াপ্রতিবাসীরা অনেক আসিয়াছে, অজয় সকলের মধ্যে দাঁড়াইয়া কেবলই তাহাদের পথে বাধা হইতে লাগিল। তাহার দিকে ইহার পর আর কেহ ফিরিয়াও দেখিল না।

সেই পীড়িতা মেয়েটির স্বামী সংবাদ পাইয়া ছুটিয়া আসিয়াছিল। ভয়ার্ত্ত কাতর মুখে কহিল, "দুপুর অবধি ত বেশ ভালই ছিল দাদাবাবু, ঘণ্টাখানেক হ'ল আবার বাড়াবাড়ি সুরু হয়েছে। সেই ওষুদটা আধঘণ্টা পর পর দিচ্ছি। কমছে ব'লে মনে ত হচ্ছে না।"

কখন্ কোন্ অবস্থায় কি করিতে হইবে সে বিষয়ে বিশদ ভাবে উপদেশ দিয়া সুভদ্র প্রায় জোর করিয়াই তাহাকে ফিরিয়া পাঠাইল। অজয়কে কহিল, "চ'লে যেতে হচ্ছে, কিন্তু কি করব বলুন। যেখানে যাব সেখানেই ত এই অবস্থা, যখন যাব তখনই এই অবস্থা, তাই মায়া কাটাবার সময় হ'লেই কাটিয়ে ফেলি। যখন যেখানে থাকি, যতটুকু করতে পারি করি, দূরে গেলে আর মনে রাখি না।"

সেদিন সকাল সকাল ষ্টীমারের শিটি শুনিতে পাওয়া গেল। সুভদ্রের সঙ্গে অজয় যখন ষ্টেশনের পথে বাহির হইল, তখন তাহার মন কি একটা অপরিচিত বেদনায় ভার হইয়া আছে। কোথায় কি একটা আনন্দের সূত্র বাঁধা হইতে হইতে যেন তাহার নিজের অসাবধানতায় হঠাৎ ছিঁড়িয়া গেল, কোন্ একটা

করুণ সুরের রেশকে নিজে অকারণ কোলাহল করিয়া ডুবাইয়া দিল, পরমাত্মীয় কাহাদের ভাল করিয়া চিনিবার আগেই ছাড়িয়া আসিতেছে, এমনইধারা আরও কত কি, কিন্তু কিছুই তাহার মনের উপলব্ধিতে খুব স্পষ্ট নয়। অবশেষে সে সিদ্ধান্ত করিল, সুভদ্রকে যে সে ভালবাসিতেছে ইহাই তাহার এই বেদনা-বোধের মূলে। স্বজনবিচ্ছেদে সুভদ্রের বেদনা কোনও অলক্ষিত উপায়ে তাহার হৃদয়ে আসিয়া পৌঁছিতেছে এবং তাহার হৃদয়কে ব্যথিত করিতেছে।

বাড়ী হইতে বাহির হইয়াই তাহারা দূরে ধোঁয়া দেখিতে পাইয়াছিল। অর্দ্ধচন্দ্রাকৃতি কালো সেই পুলটার উপর যখন আসিল, তখন শিটি দিয়া জাহাজ ঘাটে ভিড়িবার উপক্রম করিতেছে। প্রাণপণ দ্রুত পথ চলিতে চলিতে অজয় নিজের মনকে পরীক্ষা করিতে আরম্ভ করিল। ষ্টীমার ধরা হয়ত যাইবে না, তখন পশ্চাতে ঐ বনরেখার পারে নিভৃত একটি ছায়ানীড়ের মধ্যে আবার কিছু কালের জন্য ফিরিয়া যাইতে হইতে পারে, এই সম্ভাবনাতেই কেন তাহার বুকে এমন করিয়া দোলা লাগিতেছে? মনের গোপনে সেই ইচ্ছাকেই কি নিজেরও অজ্ঞাতে সারা পথ সে বহন করিতেছে? অথচ অল্প কিছুক্ষণ আগে পর্য্যন্ত সেই নীড়টিরই আশ্রয় ছাড়িয়া যাইবার জন্য তাহার ব্যাকুলতার অবধি ছিল না!

গভীর রাত্রিতে ট্রেনের এক প্রায়ান্ধকার কামরায় স্বল্পপরিসর একটুখানি জায়গায় হাত-পা গুটাইয়া জড়সড় হইয়া শুইয়া অজয় ভাবিতে লাগিল, এই একটি দিনের পসরা বোঝাই করিয়া তাহার অদৃষ্টদেবতা কি অদ্ভুত বিপ্লবই না তাহার জীবনে বহন করিয়া আনিয়াছেন। সে যেন কোনও অর্থেই আর সেই আগেকার মানুষ নহে। যাহাদের চিরকাল পরমাত্মীয় বলিয়া জানিয়াছে, এই দুইটি দিন মুহূর্ত্তের জন্য তাহাদের কথা তাহার মনে পড়ে নাই, অপরিচয়ের অন্ধকার কুক্ষিতল হইতে কাহারা উঠিয়া আসিয়া মুহূর্ত্তে তাহার ইহকাল পরকাল জুড়িয়া বসিয়াছে। সুভদ্র, প্রভা,

কবরীভারপীড়িতা জ্যোতির্ম্ময়ী অপরিচিতা।...হঠাৎ তাহার মনে হইল, সেই অপরিচিতার মুখখানি কেমন, তাহার অনেকখানিই সে ভুলিয়া গিয়াছে। মনের মধ্যে স্মৃতির টুকরাগুলিকে সযত্নে সাজাইয়া বহু চেষ্টাতেও সেই মুখখানিকে সে আর গড়িতে পারিল না। ষ্টীমারে আসিতে বারদুই খুব কাছে হইতেই তাহাকে দেখিতে পাইয়াছিল। প্রদীপ্ত ব্যক্তিত্বের আভাস-ভরা একটি বিশেষ মুখভাব যেন অশরীরী হইয়া একটি বিদ্যুদুজ্জ্বল গৌরবর্ণকে তাহার মনের উপর ভাসাইয়া লইয়া বেড়াইতে লাগিল। সে বুঝিতে পারিল না, কেন এমন হইতেছে। পাছে স্মৃতির গড়া মুখটিতে কোথাও একটু ত্রুটি হয়, পাছে সেই মুখখানির অনিন্দ্যতায় ভুলের কলঙ্কের স্পর্শ লাগে, সেই ভয়েই কি তাহার মগ্ন মন স্মৃতির পথ এড়াইয়া বেড়াইতেছে? না, সেই এক পলকের দেখাতে তাহার চোখদুটি নিজেদের তৃপ্তির দাবি মিটাইয়া স্মৃতির জন্য কিছুই আর অবশিষ্ট রাখে নাই, তাই স্মৃতি এমন রিক্ত?

ঘুম আসিয়াছিল, গাড়ীর ঝাঁকানিতে হঠাৎ চমকিয়া জাগিয়া মনে হইল, ট্রেনটা যেদিক্ হইতে আসিতেছিল, আবার সেইদিকেই হু হু করিয়া ফিরিয়া চলিয়াছে। মনে মনে নিজেকে ঘুরাইয়া লইয়া ভুলটার সংশোধন করিয়া লইল, তারপর খুশী হইয়া ভাবিতে লাগিল, কোন্ ঘাট হইতে নোঙর তোলা হইল এবং কোন্ ঘাটে ফেলা হইল, তাহাতে বিশেষ কিছু আসিয়া যায় না। পৃথিবীতে দিগ্বিদিকে কোনই প্রভেদ আসলে নাই। অত্যন্ত গভীর নিশ্চিন্ততার একটা নিঃশ্বাস লইয়া স্বল্পপরিসর বিছানাটাতে পাশ ফিরিয়া শুইল।

মনে আশা জাগিয়া রহিল, প্রভাতে কলিকাতায় নামিয়া কোনও অবকাশে অপরিচিতার মুখখানি আবার ভাল করিয়া দেখিয়া লইবে।

চৌরঙ্গীর কাছাকাছি একটা পাড়ার একটি বড় বাড়ীর সিঁড়ি বাহিয়া একদল তরুণী কলকণ্ঠের শব্দে চতুর্দ্দিক্ মুখরিত করিতে করিতে পথে নামিয়া আসিল। পথযাত্রীদের ধূলিমলিনতার মধ্যে কোথা হইতে এক পশলা রঙ ঝরিয়া পড়িল, দিনান্তের কর্ম্মক্লান্ত অবসাদক্লিষ্ট আনাগোনার মাঝখানে এক পলকের নৃত্যচপলতা, একঝলক হাসি।

একটি মোটর অপেক্ষা করিতেছিল, ছুটাছুটি করিয়া সকলে তাহাতে উঠিয়া পড়িল। বসিবার আসনে সকলের বসিবার ঠাঁই হইল না, কেহ-বা অপর কাহারও কোলে বসিল, কেহ কেহ ড্রাইভারের হেলান দিবার জায়গায় উল্টা হইয়া চড়িয়া বসিল। গাড়ী চলিতে আরম্ভ করিতেই শেষোক্তাদের একজন পুরোবর্ত্তিনীদের উপর হুমড়ি খাইয়া পড়িল, খুব একটা হাসির রোল উঠিল।

উহাদের হইতে কিঞ্চিৎ দূরত্ব রক্ষা করিয়া উহাদের পশ্চাৎ পশ্চাৎ একটি যুবক নামিয়া আসিয়াছিল। একটু দূরে দাঁড়াইয়া হাতের রোল্ড্‌গোল্ড বাঁধানো ছড়িটা ঘুরাইয়া ঘুরাইয়া কি সে ভাবিয়া লইল, তারপর ছড়ির ইঙ্গিতে একটা ট্যাক্সি ডাকিল। গুম্ফ-শ্মশ্রু-বিবর্জ্জিত সুন্দর স্বাস্থ্যসম্পন্ন মুখশ্রী, দেহের বর্ণ শ্যাম, দীর্ঘায়ত চক্ষু, সুকুমার নাসিকার উপর চওড়া কালো ফিতায় বাঁধা, কালো খোলার ফ্রেমে আঁটা পাঁস্নে, গায়ে সদ্য পাটভাঙা মুগার পাঞ্জাবী, গলায় জড়ানো একটি পাট-করা জরীপাড় কটকী চাদর, পরিধেয় মুগাপাড় ধুতির গিলে-করা কোঁচা সারাক্ষণ বাঁ হাতে সম্বরণ করিতে হয়, নতুবা ধূলায় লুটাইয়া পড়ে, পায়ে মুগার কাজকরা শুঁড়-তোলা চটি। বাংলার তরুণ-তরুণী মহলে যুবক সুপরিচিত, তাহার নাম বিমান বসু, সে একজন প্রতিষ্ঠাবান্ চিত্রকর,

কিন্তু উহাই তাহার একমাত্র পরিচয় নয়। যদিও তাহার কোনওপ্রকার প্রতিষ্ঠার সঙ্গেই ট্যাক্সিওয়ালার পরিচয় ছিল না, তবু শুদ্ধমাত্র তাহার পোষাক-আষাক, চেহারা এবং চলার ভঙ্গি দেখিয়াই একহাতে অত্যন্ত অনভ্যস্ত শ্রদ্ধায় সে তাহাকে সেলাম করিল এবং অপর হাত পশ্চাতে বাড়াইয়া ট্যাক্সির দরজা খুলিয়া দিল।

সম্মুখের যে মোটরটিতে কলহাস্যমুখরা তরুণীরা যাইতেছিল, ট্যাক্সিওয়ালাকে সেইটির অনুসরণ করিতে বলিয়া বিমান পিছনের আসনে বেশ গদিয়ান হইয়া গুছাইয়া বসিল। ঐ যে সোনালী-জরিপাড় সিঁদুরে রঙের শাড়ীপরা মেয়েটি ছাপা-গরদের নীল শাড়ী-পরা অপেক্ষাকৃত স্থূলাঙ্গিনী মেয়েটির পাশে বসিয়াছে, উহাকে আজ সমস্ত অপরাহ্ণ ধরিয়া তাহাদের ছবির প্রদর্শনীতে সে দেখিয়াছে, তাহার আশেপাশে ঘুরঘুর করিয়া বেড়াইয়াছে, স্কুলের ছেলেদের আঁকা ছবি বাহির করিয়া করিয়া তাহাকে দেখাইয়াছে, ব্যাখ্যা করিয়াছে, যে-ছবির প্রশংসা প্রাপ্য তাহার নিন্দা করিয়াছে, যাহা সত্যই নিন্দনীয় তাহার স্তুতিবাদে পঞ্চমুখ হইয়া উঠিয়াছে, কিন্তু কোনও সূত্র ধরিয়াই মেয়েটির সঙ্গে আলাপ জমানো হইয়া উঠে নাই! মেয়েটি বড় বেশী সাবধানী, বিমানের দিকে একবার চোখ তুলিয়া চাহে নাই পর্য্যন্ত। কাহাদের মেয়ে, কোথায় থাকে সে-খবর লইয়া আসিতে হইতেছে। বিমান বেশ জানে, ঘুরিয়া আসাই সার হইবে। মেয়েটি কোথায় থাকে জানিতে পারিলেও সে-জানাকে অতঃপর সে আর কাজে লাগাইবে না, রাত্রি প্রভাত না হইতেই ইহার কথা সে প্রায় সম্পূর্ণ করিয়াই ভুলিয়া যাইবে। পরের দিন এক-পলকের-দেখা আর-কোনও একটি তরুণীর পরিচয়ের সন্ধানে আবার সে ঠিক এমনই করিয়া শহরের পথে পথে অস্থির আগ্রহে ঘুরিয়া বেড়াইবে। তবু এমন অবস্থায় কিছুতেই সে নিজেকে সম্বরণ করিতে পারিত না, আজও পারিল না।

ধর্ম্মতলার একটি গলি বাহিয়া আর একটি গলি, তার পর আর-একটি,

এমনই করিয়া গাড়ী বৌবাজারে আসিয়া পড়িল। বৌবাজার হইয়া কলেজ ষ্ট্রীট, কলেজ স্কোয়ার ডানদিকে রাখিয়া আবার একটি গলি, তারপর আরও কয়েকটি গলি পার হইয়া সুকিয়া ষ্ট্রীট।...আগের দিন সমস্তরাত জাগিয়া বিমান থিয়েটার দেখিয়াছিল, গাড়ীর ঝাঁকানিতে এবং খোলা হাওয়ার স্পর্শে কখন সে একটু তন্দ্রাবিষ্ট হইয়াছিল, হঠাৎ দেখিল, ট্যাক্সি যথাসম্ভব দ্রুত চলিতেছে বটে, কিন্তু সম্মুখে যতদূর দৃষ্টি যায় অগ্রগামী মোটরটির কোনও চিহ্ন কোথাও নাই। পাস্নে সে পরিত বটে, সব মিলাইয়া আরও পাঁচ-ছয় জোড়া চশমা তাহার ছিল, কিন্তু কলিকাতার কোনও ট্যাক্সিওয়ালা হইতে তাহার দৃষ্টি কম প্রখর ছিল না। ঝুঁকিয়া পড়িয়া একটি আঙুলে ট্যাক্সিওয়ালার ঘাড় ছুঁইয়া সে বলিল, "ব্যস্, ঢের হাওয়া খাওয়া হয়েছে, এইবার থামো দেখি।" বাঁদিকের ফুটপাথ ঘেঁষিয়া গাড়ী দাঁড়াইলে গদির কাপড়ে আঙুলটিকে মুছিয়া লইয়া সে নামিয়া পড়িল, কহিল, "কেমন ভাল চালাতে শিখেছ তাই দেখাচ্ছিলে? তা বেশ, কত ভাড়া উঠেছে?"

দেখা গেল, দুই টাকা ছয় আনা ভাড়া উঠিয়াছে। মুগার পাঞ্জাবীর পকেট হইতে রংকরা চামড়ার মনীব্যাগটি সে সন্তর্পণে বাহির করিল। অজন্তার গুহাচিত্রের ধরণে সুকুমার করপল্লবের ভঙ্গি করিয়া তাহাতে অঙ্গুষ্ঠ এবং তর্জনী প্রবেশ করাইয়া সে অর্থের সন্ধান করিতে লাগিল, কিন্তু হায় অনর্থ, দেখা গেল, মনীব্যাগে মাত্র একটি টাকা, পাঁচটি পয়সা, একটি চুলের কাঁটা এবং কয়েকটি শুক্‌নো ফুলের পাপ্‌ড়ি মাত্র আছে। হাসির আপ্যায়নে মুখ ভরিয়া কহিল, "তাই ত হে, একেবারে এতটা উঠবে আশা করিনি। কুড়িয়ে-বাড়িয়ে একটাকা পাঁচ পয়সা হচ্ছে, লাগে?"

ট্যাক্সিওয়ালা একটু নড়িয়া বসিয়া পকেটে হাত দিয়া কহিল, তাহার কাছে দশ টাকার নোটের ভাঙানি হইবে।

বিমান কহিল, "তা কি আমি বলেছি, হবে না? আমার কাছে নোট

আব ভাঙানি হিলিয়ে একটাকা পাঁচ পয়সাই কেবল আছে। আমি ঠিকানা দিয়ে যাচ্ছি, যখন হোক আমার বাড়ী এসে টাকা নিয়ে যেও।”

ট্যাক্সিওয়ালা ব্যাপার বুঝিয়া বক্তৃতা সুরু করিল। বিমান পাঞ্জাবী ভাষা বুঝিত না, কিন্তু কতগুলি বক্তব্য যে-কোনো ভাষাতেই বেশ বোধগম্য হইয়া যায়। বিমানও বুঝিল, কেবল বক্তৃতাতে ব্যাপারটা শেষ হইবে না, বাকী এক টাকা সওয়া পাঁচ আনার প্রত্যেকটি পয়সাও হিসাব করিয়া তাহাকে বুঝাইয়া দিতে হইবে। বাড়ীর ঠিকানা দিতে চাহিয়াছিল কিন্তু বেশ জানিত, বাড়ীতে একটি পয়সাও তাহার আর নাই। ছাড়া পাঞ্জাবীর পকেটে একটা মেকি বোবা টাকা কিছুদিন যাবৎ পড়িয়া আছে বটে, রোজ দুইবার করিয়া সেটাকে চালাইবার নিষ্ফল চেষ্টা করিয়া সম্প্রতি সে একেবারেই হাল ছাড়িয়া দিয়াছে। সুতরাং অগত্যা আবার সেই ট্যাক্সি লইয়াই সে প্রদর্শনীর বাড়ীতে ফিরিয়া আসিল। আসিবার সময় সোজা পথে আসিল, ভাড়া বাড়িয়া কিছু কম চারটাকা হইল। ট্যাক্সিওয়ালাকে অপেক্ষা করিতে বলিয়া সিঁড়ি উঠিতেছিল, কিন্তু সে ভরসা করিয়া বিমানকে চোখের আড়াল করিতে পারিল না, সঙ্গে সঙ্গে সিঁড়ি উঠিল এবং দোতলার দরজার বাহিরে দাঁড়াইয়া অপেক্ষা করিতে লাগিল।

মেজেতে আগাগোড়া চিত্রিত মাদুর বিছান একটি বড় হল ঘর। বিলাতির সঙ্গে ভারতীয় পদ্ধতি মিলাইয়া তৈরি কতকগুলি চৌকি এবং সেটি ইতস্তত: ছড়ানো। সেই ধরণেরই গুটিকয়েক টেবিল আর্ট-সম্বন্ধীয় নানা বিলাতি বই এবং দেশী ও বিলাতি ছবির এলবামে ভাবাক্রান্ত। পাটিমোড়া দেয়ালে বিলম্বিত ছোট-বড়-মাঝারি অসংখ্য ছবি, তাহাদের পরস্পর-সংস্থানে কোনও সঙ্গতি নাই। নানা বিচ্ছিন্ন দলে বিভক্ত হইয়া বসিয়া বিমানের বন্ধু চিত্রকরের দল জটলা এবং কোলাহল করিতেছিল, বাহিরের লোক যাহারা তাহারা ঘুরিয়া ঘুরিয়া নিঃশব্দে ছবি দেখিতে ব্যস্ত। বন্ধুদের একজনকে একটু আড়ালে

ডাকিয়া বিমান কহিল, "এই, তোর কাছে পাঁচটা টাকা থাকে ত দে, ট্যাক্সি ভাড়া দিতে পারছি না।" বিমানের বন্ধুমহলে এ ধরণের বিপদ্ অনেকেরই কখনও না কখনও ঘটিয়াছে, পাঁচটা টাকা সে সহজেই পাইল। ডানদিকের পকেটে টাকাকয়টা গুঁজিয়া সে তখনই বাহির হইয়া গেল না। দূরে কয়েকজন বন্ধু গোল হইয়া বসিয়া সে-বৎসরের Photograms-এর পাতা উল্টাইতেছিল, তাহাদের একজনকে জোর করিয়া টানিয়া একটু দূরে লইয়া গিয়া বলিল, "এই, পাঁচটা টাকা থাকে ত দে শীগ্গির, ট্যাক্সি ভাড়া দিতে পারছি না" বন্ধু একবার দরজার বাহিরে তাকাইয়া ট্যাক্সিওয়ালার দাড়ি আর পাগ্ড়ির বহর দেখিয়া লইল, বলিল, "আমার কাছে তিনটে টাকা আছে দিচ্ছি, বাকীটা আর কারও কাছ থেকে চেয়ে নাও বাপু।" টাকা তিনটা তাড়াতাড়ি বাহির করিয়া দিয়া সে আবার Photograms-এর ছবি দেখিতে ছুটিয়া চলিয়া গেল। বিমানের সাহস বাড়িয়া চলিতেছিল, তাহার এক বন্ধু সুজিত এক কোণে একটা সেট্টিতে আধ-শোয়া হইয়া বসিয়া পরম তৃপ্তির সঙ্গে মুখ হইতে বলয়াকারে সিগারেটের ধোঁয়া ছাড়িতেছিল, আচমকা তাহাকে ঠেলিয়া বসাইয়া দিয়া তাহার পাশ ঘেঁষিয়া বসিয়া বলিল, "ওরে, ভয়ানক বিপদে পড়েছি, ট্যাক্সির ভাড়া দিতে পারছি না, পাঁচটা টাকা দে ত শীগ্গির।"

হাত হইতে সিগারেটটা পড়িয়া গিয়াছিল, হেঁট হইয়া সেটাকে কুড়াইয়া ঠোঁটের এক কোণে গুঁজিয়া সঙ্কীর্ণতর স্থানটুকুতে যতটা সম্ভব আয়েস করিয়া বসিয়া সুজিত বলিল, "ট্যাক্সিতে আর কে আছে?"

"কেউ না, কে আবার থাকবে?"

"আহা, ন্যাকা!"

"সত্যি বলছি, কেউ নেই। চল্ না-হয় দেখবি?"

"কোথায় তাহলে আছে?"

"কোথায় কে আবার থাকবে? সত্যিই বলছি সে-সব কিছু না।"

"বেশ, না বলতে চাও ব'লো না, টাকাও পাবে না তাহলে।'

"আঃ, কি পাগলামো করছিস? কিছু বলবার মত থাকলে ঠিকই বলতাম, দে পাঁচটা টাকা।"

সুজিত বড় বড় চোখ-দুইটাকে পাকাইয়া বিমানের দিকে কিছুক্ষণ চাহিয়া থাকিয়া হাসিয়া ফেলিল, কহিল, "আরে ক্ষেপেছিস, কোথায় পাব টাকা? এইমাত্র নীরেনের কাছ থেকে একটা টাকা ধার ক'রে নীচে থেকে চা খেয়ে এসেছি।"

বিমান তাহার দিকে আর দৃক্পাত মাত্র না করিয়া উঠিয়া পড়িল। আরও দু-এক জায়গায় ব্যর্থকাম হইয়া সর্ব্বশেষে নীরেনকে পাকড়াইয়াই আরও চারটা টাকা সে পাইল। নীরেন বলিল, "আচ্ছা নাও, কিন্তু সাতাশ টাকা হ'ল, মনে থাকে যেন। Next ছবি বিক্রী হ'লে একসঙ্গে সবটা দিয়ে দিও।"

"সে আর বলতে," বলিয়া বারোটা টাকা পকেটে করিয়া বাহির হইয়া আসিয়া সে ট্যাক্সি ভাড়া চুকাইল। তারপর পকেটে হাত ঢুকাইয়া বাকী টাকাগুলি একবার গুনিয়া লইয়া ছড়ি ঘুরাইতে ঘুরাইতে এবং শিস দিতে দিতে পথ চলিতে লাগিল।

ম্যাডান থিয়েটারের কাছাকাছি আসিয়া দেখিল, "Ben Hur" দেখানো হইতেছে। হাত দিয়া বুকের উপর ক্রুশ চিহ্ন আঁকিয়া মনে মনে কহিল, 'বাবাঃ, মথি-লিখিত সুসমাচার। ও আমার পোষাবে না।' ফিরিয়া পিকচার প্যালেসের কাছে আসিল, দেখিল, বাহিরে বিরাট পোষ্টারে জন গিলবার্টের বাহুবন্ধনে ধরা পড়িয়া গ্রেটা গার্বো এলাইয়া পড়িতেছেন। কিছুক্ষণ ছড়ি ঘুরাইতে ঘুরাইতে স্তিমিত নেত্রে গভীর অভিনিবেশ সহকারে ছবিটিকে সে দেখিল, অগ্রসর হইয়া গিয়া পিতলের ফ্রেমে আঁটা stillগুলির উপরেও একবার চোখ বুলাইয়া লইল, তারপর আরও কিছুক্ষণ স্থির হইয়া দাঁড়াইয়া ভাবিয়া নিজের মনেই বলিয়া উঠিল, 'দুত্তোর, শুধু শুধু কতগুলি ছবি দে'খে কি হবে? ক্রমাগত ছবি এঁকে এঁকে আর ছবি দে'খে দে'খে হাড়ে ঘুণ ধ'রে

গেছে, জলজ্যান্ত কিছু যে পৃথিবীতে আছে তাই প্রায় ভুলে যাবার জোগাড়। কিন্তু যাবই বা কোন চুলোয়? দেখি ভেবে।' একটা ইংরেজী গান প্রায়ই গাহিত, তাহার সুরটা গুন্‌গুন্‌ করিয়া আওড়াইতে আওড়াইতে চলিল:

"I try to be good, but the girls won't let me,
I ain't trying any more⋯"

ধর্মতলা দিয়া এদিক্-ওদিক্ চাহিয়া চলিতে চলিতে আবার একবার নিজের মনে সে বলিয়া উঠিল, 'বাবাঃ কি dreary! কে বলবে এদেশে মেয়ে ব'লে একটা জাত আছে? যত রাজ্যের কেরাণী, কলেজের ছোকরা, কুলী-মজুর আর ভিখিরী। আর কি-সব চেহারা, কি-সব পোষাক! তার ওপর চলছে, না গড়াচ্ছে বোঝবার জো নেই। এর জন্যে এত হাঙ্গাম ক'রে এত সুন্দর পথঘাট, পথের পাশে শিরীষ আর কৃষ্ণচূড়া, একটু দূরে দূরে ফুলের কেয়ারী করা পার্ক, স্কোয়ার, দরকার কি ছিল বাপু?' ফিরিয়া চৌরঙ্গীর দিকে চলিল, ভাবিল, সেদিক্‌টায় অন্ততঃ দু-একজন সুন্দরী শ্বেতাঙ্গিনীকে দেখিয়া পীড়িত চোখ-দুইটাকে স্নিগ্ধ করিয়া লইতে পারিবে। মোড়ের কাছে বোম্বাইয়ের সত্যাগ্রহের খবর ফেরি হইতেছিল, একজন ফেরিওয়ালার কাছ হইতে একটা কাগজ চাহিয়া তাড়াতাড়ি একবার চোখ বুলাইয়া লইয়া সেটাকে আবার বিনা বাক্যব্যয়ে সে ফিরাইয়া দিল, তারপর ফিরিয়া পথ চলিতে চলিতে ভাবিতে লাগিল, 'ইংরেজের রাজত্ব আর বেশীদিন নয় তা বুঝতে পারা যাচ্ছে, পৃথিবীতে কোন্ জিনিষটাই বা চিরস্থায়ী হয়? কিন্তু আমি ভাবছি ওরা যখন যাবে, ওদের স্ত্রীকন্যাদের কিছু আর ফে'লে রেখে যাবে না। আর যা ঘটবার ঘটুক, কলকাতার রাস্তায় তখন বেড়িয়ে আর সুখ থাকবে না, সেটা মানতে হবে।'

দীপালোকিত একটা হোটেলের সম্মুখে আসিয়া গতিবেগ মন্দা করিয়া দিল। ভাবিল, 'ঢুকব কি? রাতও ত হয়ে এল, বেশ একটু ঠাণ্ডাও প'ড়ে গিয়েছে। কালেভদ্রে ওরকম একটু-আধটুতে আর্টিষ্ট মানুষের দোষ নেই, বিশেষ

ক'রে এই হতভাগা দেশে। মাঝে মাঝে চারপাশটাকে একটু ভুলে থাকতে না পেলে লোকে ছবি আঁকতে পারবে কেন? সাধে কি আজকালকার আর্টিষ্ট ছোকরারা কেবল শিব আঁকে, এইজন্যেই আঁকে, কি আর আঁকবার আছে? আমি আর সব অপকর্ম্ম করেছি, শিব আজ অবধি আঁকিনি, তাঁর অনুচরেরা আমার ওপর সদয় থাকুক, আর আঁকবও না।' বাড়ীতে সুভদ্র আছে বটে, তা তাহাকে বিশেষ ভয় নাই, সে ত জানেই। মাঝে মাঝে বিমানের লিভারটাতে সে কষিয়া টিপুনি দেয়, তখন অবশ্য বেজায় লাগে, বাকী সময়টা নিজের খামখেয়াল লইয়াই তাহার কাটে। ভয় অজয়কে। সুভদ্র এবার দেশ হইতে ফিরিবার সময় এইটিকে কোথা হইতে জুটাইয়া লইয়া আসিয়াছে। বলে, 'তিনের মাহাত্ম্য ত জানো, তুমি আর আমি একেবারে দুই আলাদা আকাশের দুই গ্রহ, পরস্পরের কাছে নেই বললেই চলে। মাঝে মাঝে এক-আধটা ধূমকেতুর আবির্ভাব হ'লে অন্ততঃ ঠোক্কর খাওযার ভয়েও পরস্পর সম্বন্ধে আর একটু সচেতন হয়ে চলব।' অজয় ছোক্‌রা লোক কিছু মন্দ নয়, দুদিনেই এমন কবিয়া নিজেকে মানাইয়া লইয়াছে যেন চিরজন্ম তাহাদের এই বাড়ীটাতেই সে থাকিত; বরং ভালর দিকেই তাহার বাড়াবাড়ি। এমন সুন্দর পরিষ্কার গলা, কিন্তু ব্রহ্মসঙ্গীত ছাড়া কিছু গায় না। অবশ্য জানিতে পারিলেও সে কিছুই বলিবে না, কিন্তু এমন মুখের চেহারা করিবে যেন ভূতপ্রেত জাতীয় কিছু একটা দেখিতেছে। তা তাহার মুখের চেহারা যেমনই হউক, মুখ ফুটিয়া যতক্ষণ কিছু সে না বলিতেছে ততক্ষণ বিমানের কিছুই আসিয়া যাইবে না। তাহার মুখের দিকে না চাহিলেই চলিবে। টাকা-কয়টা ইত্যবসরে কেহ পকেট মারিয়া লইল কি না একবার দেখিয়া লইয়া সে হোটেলে ঢুকিতে যাইবে এমন সময় পথের উজ্জ্বল দীপালোকে চাহিয়া আবাক্ হইয়া দেখিল, যেন সত্যই ভূত দেখিয়াছে এমনই মুখ করিয়া অজয় দ্রুতপদে তাহারই দিকে আসিতেছে। ও-রকম ভয়ব্যাকুল মুখের চেহারা কাহারও দেখিলে

নিতান্তই না চাহিয়া থাকিতে পারা যায় না, বিমান ছড়িতে ভর দিয়া ফিরিয়া দাঁড়াইল।

অজয় সত্যই ভয় পাইয়াছিল। কেন ভয় এবং কাহাকে ভয় বুঝাইতে হইলে সকাল হইতে সুরু করিয়া সমস্ত দিনের ইতিহাস সংক্ষেপে বলিয়া লইতে হয়।

আজ ছয় দিন হইল অজয় কলিকাতায় আসিয়াছে, কিন্তু যেদিনকার কথা হইতেছে সেদিনও ভোরে ঘুম ভাঙিয়া কিছুক্ষণ সে মনে আনিতে পারিল না, সে কোথায় রহিয়াছে। এবারে কলিকাতায় ফিরিয়া অবধি এই-রকম হইতেছে, ঘুম-জড়ানো চোখে চাহিয়া চারিদিক্‌টাকে অদ্ভুত অপরিচিত বলিয়া মনে হয়, তারপর ক্রমে সেই অপরিচয়ের যবনিকা স্বচ্ছ হইয়া আসিতে থাকে।

আজও সকালের আলোয় বিছানায় পড়িয়া-পড়িয়া বেশ কিছুক্ষণ মনের মধ্যকার একটা ঘনান্ধকার কুজ্ঝটিকার সঙ্গে তাহাকে লড়িতে হইয়াছে। ক্রমে কুয়াসা কাটিয়া গিয়াছে, প্রভাতসূর্য্য তাহার প্রতিটি ইন্দ্রিয়ের পথে জ্যোতিঃশিখা বিকীর্ণ করিয়া তাহার সমস্ত চৈতন্য ভরিয়া ঝলমল করিয়া উঠিয়াছে। ঐ তাহার পায়ের দিকে এক সারে সুভদ্রের তিনটি বুক্‌-কেস্‌। সুভদ্র ইংরেজীতে এম-এ পড়ে, একটিতে সেই সম্পর্কিত নানা পাঠ্য কেতাব, কতক তাহার নিজের, কতক কলেজ এবং অন্যত্র হইতে ধার করা। মাঝের বুক্‌-কেস্‌টির খোলা তাকগুলিতে নানা দেশের উপন্যাস, কাব্যসাহিত্য, ইতিহাস, রাজনীতি, সমাজনীতি ইত্যাদি বিষয়ক প্রাচীন এবং আধুনিক, সারবান্‌ এবং অসার, এলোমেলো কেতাবের রাশি। জানালার দিকে লিখিবার ডেস্কটার ঠিক পাশেই যে বুক্‌-কেস্‌, সেইটির সঙ্গেই সুভদ্রের নিত্যকার ঘনিষ্ঠতম কারবার। সেইটির উপরকার তিনটি তাক ভরিয়া আয়ুর্ব্বেদ, হোমিওপ্যাথি, দেশীয় টোট্‌কা, Christian Science, বাইওকেমী, Psycho-analysis, পথ্যাপথ্য সম্বন্ধীয় নানা গ্রন্থ। নীচের দুইটি তাকে পুঁটুলি বাঁধা দেশীয় নানা

গাছগাছড়া, শিশিবোতল, তৌলযন্ত্র প্রভৃতি। দরজার বিপরীত দিক্‌কার দেয়ালে বিমানের আঁকা একটিমাত্র ওয়াটার-কালার ছবি, একটি বিকশিত শুভ্র পদ্মের বক্ষলগ্ন একটা কালো কুৎসিত বক্রদেহ ভ্রমর। সুভদ্র এতদিন এই ঘরটিকে নিজের ষ্টাডি হিসাবে ব্যবহার করিত, যদি অজয় শেষ অবধি থাকিয়া যাওয়াই স্থির করে তাহা হইলে এইটাই হইবে তাহার শয়নকক্ষ, সুভদ্র তাহার জিনিষপত্র কতক পাশেই তাহার শুইবার ঘরে সরাইয়া লইবে, এবং দোতলার বারান্দার একটা দিক্ পার্টিশন দিয়া আড়াল করিয়া নিজের সখের ডিস্‌পেন্‌সারীর স্থান করিয়া লইবে।

অজয় কিছুই স্থির করে নাই। সুভদ্র রোজ দুইবেলা তাহাকে থাকিয়া যাইতে অনুরোধ করে, প্রতিবারেই অজয় জোরের সঙ্গে আপত্তি জানায়, কিন্তু চলিয়া যাইতেও যে তাহার কিছুমাত্র আগ্রহ আছে তাহারও কোন লক্ষণ দেখা যায় না। আজ কলেজ খুলিবে; অজয় জানে, বৌবাজারে যে-মেস্‌টাতে সে এত বৎসর কাটাইয়া আসিয়াছে সেখানকার প্রত্যেকটি অধিবাসী আজ সেখানে তাহার প্রতীক্ষা করিতেছে. কিন্তু মেসের ছেলেদের একটা পোষ্টকার্ড্ লিখিয়াও সে জানায় নাই যে সে কলিকাতায় ফিরিয়াছে।

আরও অনেক-কিছুই তাহার কর্ত্তব্য ছিল, কিন্তু সে করে নাই। নিরাপদে পৌঁছিয়াছে, এ সংবাদ দিয়া দেশে বৃদ্ধ পিতাকে একটা চিঠি লেখে নাই। অথচ পৃথিবীতে এক পিতা ভিন্ন তাহার আত্মীয় বলিতে আর কেহ ছিল না। ছেলেবেলায় তাহার দিদিমা তাহাকে মানুষ করিয়াছিলেন, দৌহিত্রকে তিনি সেই শৈশবেই বেশ চিনিতে পারিয়াছিলেন, বলিতেন, অজয়ের স্বভাবে মায়ামমতা বলিয়া কোনও জিনিষের অস্তিত্বই নাই, যখন যে দুধের বোতল হাতে করিয়া তাহার কাছে আসে তখনকার মত সে-ই তাহার পরমাত্মীয়। বড় হইয়াও সেই স্বভাবের তাহার বিশেষ-কিছু পরিবর্ত্তন হয় নাই, কাহার নিকট হইতে কি জিনিষ কতখানি পাইতেছে তাহাই দিয়া এখনও সে পৃথিবীর বিচার করে,

কাহাকে অন্তরের মধ্যে লইবে এবং কাহাকে লইবে না তাহা স্থির করে। পিতা তাহার আগ্রহাতিশয্য সত্ত্বেও তাহার বিলাত যাইবার ব্যয় বহন করিতে সম্মত হন নাই, এজন্য তাঁহার প্রতি তাহার মন যে প্রসন্ন ছিল না তাহা সত্য, কিন্তু তাঁহাকে চিঠি না লিখিবার তাহা অপেক্ষাও গভীরতর কারণ এবারে বিদ্যমান্ ছিল।

কর্ত্তব্য এবং অকর্ত্তব্য সমস্ত-রকম কাজেই এবারে তাহার কি এক মর্ম্মান্তিক নিরুৎসাহ দেখা দিয়াছে।

আশৈশব অকারণেই সে বিশ্বাস করিত যে সে নিতান্ত তাহার নিজেরই মত করিয়া পৃথিবীকে কিছু দিয়া যাইবে। কোন্ সূত্র ধরিয়া কি সে করিবে, কোন্ পথে সার্থকতার সিংহদ্বারে উত্তীর্ণ হইবে, এ চিন্তার তখন প্রয়োজন ছিল না। অনির্দ্দিষ্টের আশায় বুক বাঁধা তখন সহজ ছিল। চারিদিকে সময়ের প্রসারকে অনির্দ্দেশ্যতা হেতুই তখন অসীম মনে হইত এবং তাহার মধ্যে যে-কোনও অসম্ভব-সম্ভাবনার অতি অনায়াসেই স্থান হইয়া যাইত। তাহা ছাড়া চিরকাল সুনির্দ্দিষ্ট বস্তুমাত্রকেই তাহার অত্যন্ত ক্ষুদ্র এবং অকাম্যযোগ্য মনে হইত, তাই কতকটা ইচ্ছা করিয়াও ভবিষ্যৎ জীবন সম্বন্ধে কোনও স্পষ্ট ধারণাকে এতদিন সে মনে স্থান দেয় নাই। কিন্তু আজ চতুষ্পার্শ্বে সম্ভাবনার পরিসর অত্যন্ত ছোট হইয়া দেখা দিয়াছে, এবার আর অনির্দ্দেশ্যকে লইয়া দিনাতিপাত করা চলিবে না। জীবনের শ্রেষ্ঠ অর্থ যাহা তাহা একটি মানবীর রূপ ধরিয়া অত্যন্ত স্পষ্টরূপে দেখা দিয়াছে, কোনও অস্পষ্টতার কুহেলিকায় তাহাকে আবৃত করা যাইবে না। কিন্তু নিজেকে তাহার কাছে লইয়া যাইবার আগে কৃতার্থতার যে-কোনও একটা আচ্ছাদনের প্রয়োজন আছে। সময়ের পরিসরও এবার সঙ্কীর্ণ, কেন-না, মন আর তাহার যথেচ্ছ-বিস্তারকে মানিতেছে না। যাহা চাই অবিলম্বে চাই এবং কি যে চাই সে-বিষয়েও আর কোন সংশয় থাকিলে চলিবে না।

তাহার জীবনের সমস্ত সমস্যা আজ একটি স্রোত অবলম্বন করিয়া তাহার সমস্ত চৈতন্যকে প্লাবিত বিপর্য্যস্ত করিয়া বহিয়া আসিয়াছে, বেহিসাবী বাজে খরচ করিবার সময় এ নহে। কিন্তু কি তাহার করিবার আছে? শেষ অবধি সেদিন কলেজে সে আর গেল না। কোনও প্রকারে সুভদ্রের পাহারা এড়াইয়া মনভরা নিদারুণ শূন্যতা লইয়া নিজের সঙ্গে বোঝাপড়া করিতে পথে বাহির হইয়া পড়িল। স্থির করিল, ময়দানের জনবিরল অংশগুলি বাছিয়া যথেচ্ছ-বিহারে সমস্তদিন নিজেকে লইয়া কাটাইয়া একেবারে সন্ধ্যায় বাড়ী ফিরিয়া আসিবে।

ভোর হইতেই আকাশময় স্বর্ণস্রোত বহিতেছিল, মেঘগুলি তাহাতে সাঁতার কাটিয়া অবগাহন করিয়া ক্লান্তি মানিতেছিল না। অজয় যখন পথে বাহির হইল তখন বেলা প্রায় দ্বিপ্রহর, কিন্তু এমন একটি স্নিগ্ধ বাতাস বহিতেছিল যাহার মধ্যে নীলাকাশের অতল গভীরতার বিশেষ একটি স্পর্শ আছে বলিয়া মনে হয়। কিন্তু অজয়ের আজ এ-সমস্ত লক্ষ্য করিবার অবকাশ ছিল না। সমস্তদিক্ হইতে চিত্তগতিকে নিবৃত্ত করিয়া সে একমাত্র নিজেরই মধ্যে নিমগ্ন হইয়া রহিল।

সে কি চায় তাহা জানে না, যাহা-কিছু করিবার আছে তাহা করিবার মত নয়, যাহা হওয়া সম্ভব তাহা হইয়া নিজের মনুষ্যত্বকে অপমান করিতে সে চায় না। সমস্ত দিক্‌কার অসংখ্য অপরিণতি, অভাব, অক্ষমতা যেন সপ্তরথীর মত দুর্ভেদ্য ব্যূহ রচনা করিয়া তাহাকে আজ ঘিরিয়া দাঁড়াইয়াছে। তাহার এই দেহ, এই অসুস্থ অপরিণত শরীর লইয়া কোন্ দুঃসাহসিক সংগ্রামে সে প্রবৃত্ত হইবে? যে শিক্ষা এতদিন ধরিয়া এত প্রাণান্ত প্রয়াস এবং অর্থব্যয়ের বিনিময়ে সে লাভ করিয়াছে, তাহা পৃথিবীতে কাহার কোন্ কাজে আজ লাগিবে? প্রথমেই এই অবস্থার জন্য তাহার পিতাকে সে দায়ী করিল, কিন্তু একটু স্থির হইয়া ভাবিয়া দেখিল, দায়ী সত্যই তিনি নন। সুভদ্র দৃষ্টান্ত, তাহার টাকার অভাব নাই, কিন্তু তৎসত্ত্বেও ইউরোপে সে যাইবে না, গিয়া কি করিবে? সে পড়িতেছে

ইংরেজীতে এম-এ, কিন্তু বুদ্ধিশুদ্ধি হইয়া অবধি কায়মনোবাক্যে সে চিকিৎসক। তাহার সেদিক্‌কার শিক্ষার পরিণতিতে বিদেশে গিয়া তাহার কিছুমাত্র সাহায্য হইবে না, অন্ততঃ সহজে হইবে না। সুতরাং পিতার মন এবং আর দশজনের কাছে নিজের মান রাখিবার জন্য ইংরেজীর ক্লাস সে করিয়া চলিয়াছে, যদিও সারাক্ষণ তাহার মন পড়িয়া আছে তাহার পড়িবার ঘরে ডাক্তারী বইয়ে বোঝাই আলমারীটার মধ্যে।

অজয় এম-এ পড়ে ইতিহাসে, বিদেশে গিয়াই বা সে কি শিখিবে? ফিরিয়া আসিয়া তাহারই মত আরও কয়েকটি অপদার্থ তৈয়ারী করা ছাড়া আর কোন্‌ কাজে সে লাগিবে? সাময়িক পত্রে মাঝেমাঝে সে ঐতিহাসিক প্রবন্ধ লিখিয়া থাকে বটে, কিন্তু সেদিকেও কোন প্রতিষ্ঠা অর্জ্জন করা তাহার অদৃষ্টে আছে বলিয়া মনে হয় না। তাহার এই প্রবন্ধগুলি প্রশংসা যত না লাভ করিয়াছে, উপহসিত হইয়াছে তাহা অপেক্ষা বেশী। তাহার মধ্যে গবেষণা-বৃত্তির অভাব। ইতিহাস তাহার ভাল লাগে না তাহা নহে, কিন্তু টুকরা টুকরা তথ্যের সঙ্গে তথ্য জুড়িয়া সে ক্লান্ত হয়। একটুখানি মশলা হইতে চট্‌পট্‌ অনেকখানিকে গড়িয়া লইতে পারিলে সে তৃপ্তি বোধ করে। সাংসারিক বিচারে ঐতিহাসিকের পক্ষে তাহা অতিবড় মারাত্মক দোষ।

ট্রামে বালিগঞ্জ অবধি গিয়াছিল, সমস্তদিন অনাহারে গুরুভার শূন্যতা মনে বহিয়া পদব্রজে নগরোপকণ্ঠের পথে পথে ঘুরিয়া বেড়াইয়া ক্লান্ত হইয়া যখন ফিরিয়া ট্রামে উঠিল তখন আর চিন্তা করিবার ক্ষমতাই তাহার লুপ্ত হইয়া গিয়াছে।

পথের ধারে ধারে দীঘির জলে আকাশের ছায়া পড়িয়াছে, বাতাসে ছোট ছোট তরঙ্গ উঠিয়া সূর্য্যের আলোয় কাঁপিতেছে, তীরের কাছাকাছি দু-একটি জলজ লতাপাতা এবং ফুলকে ঘিরিয়া নীলজল ধ্যানস্তব্ধ হইয়া রহিয়াছে। এমন সময় দূরস্বপ্নের স্মৃতির মত কোন্‌ অজানা ফুলের অস্ফুট সৌরভ নিজের সর্ব্বাঙ্গে

বহন করিয়া একটি তরুণী শ্বেতাঙ্গিনী লীলামন্থর গতিতে অজয়ের পাশে আসিয়া উপবেশন করিল। যে বিপুল অবসাদের নাগপাশ অজয়ের মনকে এতক্ষণ ধরিয়া শতপাকে জড়াইয়া জড়াইয়া বাঁধিয়াছিল, এই একটু সৌরভ, দুইটি নীলাভ নয়নের চকিত দৃষ্টি, একটি অপরূপ দেহভঙ্গীর তরঙ্গের আঘাতে তাহা নিমেষে শিথিল হইয়া গেল। অজয় দেখিল, শরতের আকাশের মত নির্ম্মল নীলবাস তরুণীর দেহলাবণ্যকে আবৃত করিয়া প্রকাশ করিতেছে, তাহার গ্রীবা বেষ্টন করিয়া একটি মরকতমালা শুভ্র মেঘমালার মত দীপ্তি পাইতেছে, ঘননীল শিরো-ভূষার একদিক্ তাহার মুখের একটি দিক্‌কে আড়াল করিয়া নামিয়া আসিয়াছে, যে দু-একটি চূর্ণকুন্তল অসম্বৃত হইয়া গড়াইয়া পড়িয়াছে তাহাও শরতের শস্য-ক্ষেত্রকেই মনে পড়াইয়া দেয়। অজয়কে মনে মনে স্বীকার করিতে হইল, শরতের এমন পরিপূর্ণ রূপ কোনও মানবীর মধ্যে ইতিপূর্ব্বে সে দেখে নাই। পথে চলিতে চকিতের মত যাহাদের সঙ্গে তাহার দেখা হইয়াছে, তাহাদের কাহারও মধ্যে বর্ষার সকরুণ স্নিগ্ধতা, কাহারও মধ্যে বসন্তের লীলা-উচ্ছল সৌন্দর্য্য-হিল্লোল, কাহারও সৌন্দর্য্যকে ঘেরিয়া হেমন্তের রহস্য-কুজ্ঝটিকা, শীতরাত্রির স্তব্ধ জ্যোৎস্নার মত কাহারও কাহারও রূপকে সে ভাবিতে পারিল। কিন্তু এ যেন শরতের জ্যোতিঃপ্লাবিত পরিপূর্ণ একটি দিবস, ইহার সৌন্দর্য্য অকুণ্ঠিত কিন্তু সংযত, সম্বৃত কিন্তু স্বপ্রকাশ, উজ্জ্বল কিন্তু জ্বালাহীন। তরুণী যখন প্রজাপতির মত রঙীন ছাতার ডানা মেলিয়া জনস্রোতের সঙ্গে ভাসিয়া চলিয়া গেল, তাহার সুকুমার দেহটিতে গতিচ্ছন্দের লীলায়িত তরঙ্গ উঠিল, তাহাব নীলিম পবিচ্ছদে, নীবিবন্ধে, সুডৌল পা-দুখানির উজ্জ্বল স্বচ্ছ আবরণে অস্তোন্মুখ সূর্য্যের আলো লুটাইয়া পড়িয়া হাসিয়া উঠিল তখন অজয়ের মনে হইল, এ যেন সত্যই সৌন্দর্য্যের একটি স্বপ্ন ছাড়া কিছুই নহে, কোন্ গোপন উৎসবের উন্মাদনায় নিখিল-চিত্তকমলকে মুহূর্ত্তে মূর্ত্তি ধরিয়া উঠিয়াছে, আবার মুহূর্ত্তেই মিলাইয়া যাইবে। ইহাকে ইচ্ছামত দুই চোখ ভরিয়া দেখা যায়, ইহার

পশ্চাতে অন্তরের গহনতম বাসনাকে ধূলিকর্দ্দমে লুণ্ঠিত করিয়া ফেলা যায়, তাহাতে পৃথিবীর কাহারও কিছু মনে করিবার থাকে না।

হঠাৎ এই মাধুর্য্যের অবলম্বন ধরিয়া তাহার প্রবাসপথের যাত্রাসঙ্গিনী সেই কবরীভারপীড়িতা অপরিচিতা অষ্টাদশীর মুখখানির বেশ স্পষ্ট একটি আভাস যেন এক পলকের মত তাহার স্মৃতিতে ধরা পড়িল, পরক্ষণেই সেই অস্ফুটতাকে জোর করিয়া ধরিতে গিয়া কিছুই আর অবশিষ্ট রহিল না, যেন জলের বুকের প্রতিবিম্ব অস্থির করস্পর্শে শত টুকরা হইয়া ভাঙিয়া গেল। শরতের আসন্ন সন্ধ্যা তখন দিগন্তে স্বর্ণস্রোত ঢালিয়া দিতেছে, কিন্তু তাহার মধ্যে বর্ণের তীব্রতা নাই, মৃদু কুয়াসায় চতুর্দ্দিক্ অত্যন্ত স্নিগ্ধ-কোমল রূপ ধারণ করিয়াছে। ময়দানের পরপারে আকাশের দূরান্তে চাহিয়া প্রায়-অপরিচিত এক-পলকের দেখা একখানি প্রিয়মুখকে এক মুহূর্ত্ত দেখিতে না পাওয়ার বেদনায় এ-সমস্তই অজয়ের কাছে অত্যন্ত বিস্বাদ লাগিল।

সন্ধ্যার ছায়া যখন বেশ নিবিড় হইয়া পৃথিবীর গায়ে সংলিপ্ত হইতেছে, দূরে নগরের কোলাহল কিছুমাত্র আর কানে আসে না, তরুশ্রেণীর অন্তরালে প্রান্তর-পথের শেষ আলোর চিহ্নটিও লুপ্ত হইয়া গিয়াছে, তখন সেই রহস্যগভীর অন্ধকারে নির্জ্জন সন্ধ্যার স্তব্ধতা অকস্মাৎ অজয়ের কানে কানে কথা কহিল।

পরিচয় এবং অপরিচয়ের মধ্যেকার সীমারেখা কোনদিনই তাহার কাছে খুব স্পষ্ট ছিল না, আজ নিজের অতি-অন্তরঙ্গতায় দৃষ্টিপাত করিতে গিয়া অকস্মাৎ নিজের কাছে নিজেকেই তাহার অত্যন্ত বিস্ময়কর রকমের অপরিচিত বলিয়া বোধ হইল। এই ধরণের উপলব্ধি আজ তাহার নূতন নহে, কতদিন চতুর্দ্দিক্কার পরিচিত মানুষগুলির দৃষ্টিতে নিজের বিশেষ রূপটি দেখিয়া লইয়া নিজের সঙ্গে পরিচয়ের যোগকে নূতন করিয়া সে স্থাপন করিয়াছে। কিন্তু কিছুদিন হইতেই পরিচয়ের আশ্রয় কাছাকাছি কোথাও কিছু তাহার ছিল না, তাই আজ মন

হইতে আত্মোপলব্ধির অভ্যস্ত আবরণগুলি একটির পর একটি নিরবলম্ব হইয়া খসিয়া পড়িতে লাগিল।

অস্ফুট স্বরে নিজের নামটি কয়েকবার সে উচ্চারণ করিল, কিন্তু তাহাতে অপরিচয়ের ঘন যবনিকা একটুও নড়িল না। তাহার চতুর্ব্বিংশ বৎসরের জীবনের নিবিড়তম সুখদুঃখে ভরা ঘটনা-পর্য্যায়কে বারংবার নিজের মনের পটে স্মৃতির তুলি বুলাইয়া সে আঁকিয়া আঁকিয়া মুছিতে লাগিল, তাহাদের মধ্যে নিজেকে কোথাও আর অন্তরতম করিয়া সে অনুভব করিতে পারিল না। যেন এতকাল যে-জীবন সে অতিবাহিত করিয়া আসিয়াছে তাহা তাহার নিজের জীবন নহে, যেন তাহার এই দেহ আশ্রয় করিয়া আর কোন্ অপরিচিত আত্মা এতকাল বাঁচিয়াছে। ভাবিয়া আশ্চর্য্য হইল, কেমন করিয়া এমন অন্তরতম নিজেকে এতদিন সে মনে করিত। এই একটুখানি পঙ্গু চিন্তা, তীব্রতা-সহনকুণ্ঠ একটু সুখদুঃখের উপলব্ধি, বৃষ্টিধরা জলের মত অর্থহীন চঞ্চল এতটুকু একফোঁটা চৈতন্যের স্বচ্ছতা, ইহাকেই অবলম্বন করিয়া সে অসীমতাতে লোভ করিয়াছিল! একদিকে প্রত্যক্ষ-অপ্রত্যক্ষ সমস্ত বিশ্ব এবং সেই বিশ্বের দেবতা, অপরদিকে তাহার নিজেকে সে স্থাপন করিয়াছিল।

স্তব্ধতা তাহার সঙ্গে কথা কহিল। তাহার কর্ণে মর্ম্মান্তিক হইয়া এই প্রশ্ন বাজিল, "তুমি কে, তুমি কতদিনের, তুমি কতটুকু?" তাহার দেহ, তাহার ইন্দ্রিয়োপলব্ধি, তাহার স্মৃতিচিহ্নিত মন সেই প্রশ্নের সম্মুখে দাঁড়াইয়া কোনও উত্তর দিতে পারিল না, স্তব্ধ হইয়া রহিল। তখন ভিতরের এবং বাহিরের সেই নিরবচ্ছিন্ন স্তব্ধতার অবকাশে নিজেরই মধ্যেকার এক অসীম অনির্দ্দেশ্যতার অন্ধকারে কক্ষচ্যুত জ্যোতিষ্কের মত যতিহীন প্রখর গতিতে সে ডুবিতে লাগিল।

সে ডুবিতে লাগিল, কিন্তু কিছু অনুভব করিল না, কেবল বুঝিল, দেহমনের প্রত্যেকটি অভ্যস্ত আত্মোপলব্ধি বহু পূর্ব্বেই সেই গভীরতার মধ্যে নিশ্চিহ্ন হইয়া ডুবিয়া গিয়াছে। নিমজ্জিত সর্ব্বস্বধনের সন্ধানে সর্ব্বহারার মত নিরুপায় হইয়াই

যেন সে নিজেও প্রথমে ডুবিতে লাগিল। তারপর মজ্জমান্ ব্যক্তি যেমন করিয়া যাহাকিছুকে হাতের কাছে পায় তাহাকেই প্রাণপণ শক্তিতে আঁকড়াইয়া ধরে, সেও তেমনই নিজেরই দেহের মধ্যে একটুখানি পরিচয়ের আশ্রয় খুঁজিতে লাগিল। হাতদুইটিকে ঘুরাইয়া ঘুরাইয়া কয়েকবার দেখিল, নখদর্পণে নিজের ব্যক্তিত্বকে প্রতিফলিত দেখা তাহার স্বভাব ছিল, সেইগুলির মধ্যে নির্নিমেষ নেত্রে চাহিয়া সে নিজের সন্ধান করিতে লাগিল, কিন্তু ফল কিছুই শুভ হইল না। বিবর্ত্তনের ধারাপর্য্যায়ের মধ্য দিয়া চাহিয়া সেগুলির মধ্যে কোন্ বিকট-দর্শন প্রাগৈতিহাসিক জীবের কুৎসিত থাবা-দুইটাকে দেখিল। কল্পনায় চিতার আগুনে সেগুলিকে গলিয়া গলিয়া পুড়িতে দেখিল। দেহমনইন্দ্রিয়ের সবটুকু আলোককে সে প্রাণপণে উস্কাইয়া ধরিয়াছিল, মৃত্যুকে মনে পড়িতেই সেই আলোতে যেন চিতানলের আভা লাগিয়া গেল। সবচেয়ে প্রিয়মানুষটি যেমন মৃত্যুতে আড়াল হইয়া মুহূর্ত্তে সবচেযে ভয়াবহ হইয়া উঠে, তাহারও তেমনই ইহার পর নিজের দিকে আর চাহিতে সুদ্ধ ভয়ভয় করিতে লাগিল। নিজের কাছ হইতে পলাইতে ইচ্ছা করিতে লাগিল, কিন্তু পলায়ন সম্ভব নহে জানিয়াই ভয় বহুগুণ বেশী হইল।

তবু সে পলাইতে লাগিল। অন্ধকার প্রান্তর বহিয়া, ঝোপঝাড় খানাখন্দ ত্রস্তপদে অতিক্রম করিতে করিতে পড়িতে পড়িতে সে লোকালয়ের দিকে ছুটিল। স্তব্ধতা তাহার পশ্চাতে তাড়া করিল। কিন্তু তাহার অন্তরের মধ্যেই কোন্ এক নিদারুণ অপরিচয়ের প্রেত-যোনিকে সে বহন করিতেছে, কোথায় পলাইয়া ইহার হাত হইতে আত্মরক্ষা করিবে তাহা এক মুহূর্ত্তের জন্যও ভাবিল না, কিন্তু পলাইতে লাগিল।

বিমান কহিল, "কোন্‌দিকে চলেছ অজয়? কি হয়েছে তোমার?"

অজয় থমকিয়া থামিয়া নিজেরই অজ্ঞাতে একটা নিষ্কৃতির নিঃশ্বাস লইল, কহিল, "কই, কিছু ত হয়নি।"

বিমান কহিল, "এমন ক'রে ছুটছ যেন কেউ তোমাকে লাঠি নিয়ে তাড়া করেছে।"

অজয় একটু ম্লান হাসিয়া কহিল, "তাড়া কে আবার করবে? কেউ তাড়া করেনি।"

বিমান দুই চোখ বুলাইয়া ভাল করিয়া তাহাকে একবার দেখিয়া লইল, মনে মনে কহিল, 'উঁহু, এর অবস্থাটা মোটেই সুবিধের মনে হচ্ছে না। একটু কবির ধাঁচের মানুষ, কোন্ ভাবের হাওয়া গায় লেগেছে কে জানে? জানতে চেয়েও লাভ নেই কিছু।' মুখে কহিল, "আচ্ছা, যাও। তবে অত বেশী তাড়াতাড়ি ক'রো না। আর পায়ের নীচে থাকে ব'লেই পথটাকে এতবেশী অবজ্ঞা করা ঠিক নয়, মাঝে মাঝে একটু তাকিও, কখন্ হোঁচট খেয়ে পড়বে।"

বিমান ছড়ি ঘুরাইয়া পা বাড়াইবার উদ্যোগ করিতেই অজয় ত্রস্তে কহিল, "তুমি কোথায় যাচ্ছ?"

বিমান কহিল, "আমি? এই ভাবছি কোথায় যাওয়া যায়, ততক্ষণ একজায়গায় স্থির হয়ে থাকা চলে না ব'লে এম্‌নিই ঘুরে বেড়াচ্ছি একটু।"

অজয় তাড়াতাড়ি কহিল, "চল, আমিও তোমার সঙ্গে যাচ্ছি।"

বিমান যেন অন্যমনেই কহিল, "তুমিও যাবে?" ভাবিল, কি গেরো রে বাবা। একটু আগে যে গানের সুরটা আবৃত্তি করিতেছিল তাহারই একটা কলি আবার গুন্ গুন্ করিয়া গাহিতে লাগিল,

"All those glad eyes peepin' everywhere…"

তারপর হঠাৎ কহিল, "আচ্ছা, তাই চল, তোমাকে এক জায়গায় বেড়িয়ে নিয়ে আসছি। সঙ্গে টাকাকড়ি আছে কিছু?"

টাকাকড়ির কথা বলিয়া বিমান যেন অজয়কে তাহার ভয়কল্পনার প্রেতলোক হইতে এক ঝট্‌কায় একেবারে পরিচিত পৃথিবীর ধূলিমাটির উপর টানিয়া

নামাইয়া দিল। বিমানের প্রতি কৃতজ্ঞতায় তাহার অন্তর ভরিয়া উঠিল, কহিল, "কত টাকা?"

বিমান কহিল, "এই দু-দশ টাকা, যাওয়া আসার গাড়ীভাড়াটা হয়?"

অজয় কহিল, "তা হবে।"

ছড়ি তুলিয়া বিমান আবার একটা ট্যাক্সি ডাকিল। ট্যাক্সি আসিয়া কাছ ঘেঁষিয়া দাঁড়াইলে নিজেই দরজাটা খুলিয়া ধরিয়া অজয়কে বলিল, "ওঠ।"

অজয় দ্বিরুক্তি না করিয়া উঠিল।

বিমান বসিতে বসিতে সশব্দে দরজাটা বন্ধ করিয়া দিয়া ট্যাক্সিওয়ালাকে কহিল, "ঘুমাও।"

৬

ছোট একটি বাগানের পথে একসার রজনীগন্ধার পাশ কাটাইয়া দীপালোকিত একটি গাড়ী-বারান্দার নীচে আসিয়া ট্যাক্সি দাঁড়াইল। বিমান নামিয়া-পড়িয়া নিজের পকেট হইতে টাকা বাহির করিয়া ভাড়া চুকাইল, তারপর একমুহূর্ত্ত অজয়ের দিকে ফিরিয়া কেবলমাত্র "এস" বলিয়া অগ্রসর হইয়া গেল, তাহাকে প্রশ্ন করিবারও অবসর দিল না। অন্যদিন হইলে অজয় তাহাকে ডাকিয়া ফিরাইয়া তর্ক করিত। বলিত, বিনা নিমন্ত্রণে অথবা বিনা প্রয়োজনে কোনও অপরিচিত-গৃহে প্রবেশ করা তাহার রীতি নহে, কিন্তু আজ পরিচয়-অপরিচয়ের মধ্যকার সীমারেখা সত্যই অনেকখানি ঝাপ্‌সা হইয়া গিয়াছে, তদুপরি আজ বিমান ইচ্ছা করিবে এবং সে নীরবে মান্য করিবে, ইহা পূর্ব্ব-হইতে স্থির করিয়াই তাহার সঙ্গে সে পথে বাহির হইয়াছিল, সুতরাং নামিয়া-পড়িয়া বিনা বাক্যব্যয়েই তাহার অনুসরণ করিল।

ভবানীপুরের এক বিরলবাস পল্লীতে তিনতলা সুদৃশ্য এক বাড়ী। দুতলার প্রায় সমস্তটা জুড়িয়াই মাঝারিগোছের একটা হল। প্রথমদৃষ্টিতে গৃহসজ্জা অজয়ের কিছুই প্রায় চোখে পড়িল না, তীব্র বিদ্যুতের আলো সবকিছুতে আগুন ধরাইতেছে। অগ্নিশিখারই মত চঞ্চল প্রদীপ্ত রূপজ্যোতিঃর কয়েকটি শিখাকে সে অপরিস্ফুট কিন্তু নিদারুণভাবে তাহার মস্তিষ্কের মধ্যে অনুভব করিল মাত্র।

বিমান তাহাকে উপরে পৌছাইয়া দিয়াই কোথায় অন্তর্দ্ধান করিয়াছিল, সম্মুখে যে শূন্য আসন পাইল তাহাতেই বসিয়া-পড়িয়া অজয় ভাবিতে লাগিল, নীচে হইতে পলাইতে পারিলেই ছিল ভাল। কোনও দিকে ভাল করিয়া না তাকাইয়া কেমন অকারণেই তাহার মনে হইতে লাগিল, অত্যন্ত অচিন্তিত উপায়ে আজ এইখানে তাহার প্রবাস-প্রিয়ার সঙ্গে তাহার সাক্ষাৎ হইয়া যাইবে। এই জ্যোতিঃপ্লাবিত উৎসবক্ষেত্রের অধিষ্ঠাত্রীরূপিণী সেই জ্যোতির্ম্ময়ী অদূরেই কোথায় যেন রহিয়াছে, অজয়কে সে দেখিতেছে, কৌতুক অনুভব করিতেছে। হাসিলে তাহাকে কেমন দেখায় অজয় জানে না, অন্য-সকলের মত আত্মবিস্মৃত হইয়া সে হাসিতেছে অজয় তাহা ভাবিতে পারে না, তবু অজয়ের মনে হইল, হাসির আবেগে তাহার সুকুমার অধর-প্রান্ত কাঁপিতেছে। অপরিচিতা নারীদের সান্নিধ্যে নিজেকে বিপন্ন বোধ করা অজয়ের চিরকালের স্বভাব, কিন্তু আজ সে যথারীতি অসুস্থ বোধ করিতে লাগিল। জোর করিয়া মনটাকে ফিরাইবার উদ্দেশ্যে আগ্রহের অত্যন্ত অভাব সত্ত্বেও চতুর্দ্দিকটাকে সে দেখিয়া লইতে লাগিল।

ঘরের মেঝেতে কার্পেটের উপর ধবধবে শাদা চাদর পাতিয়া মস্ত ফরাস তৈয়ারী হইয়াছে। ফরাসের উপর ইতস্ততঃ বিক্ষিপ্ত কয়েকটি বাদ্যযন্ত্র। একটি যুবক ফরাসের এক কোণে বসিয়া কোলের উপর একটা সেতার টানিয়া সুর বাঁধিবার চেষ্টা করিতেছে। অজয়ের মনে হইল, বারেবারেই ঠিক সুরটিতে ঘা পড়িতেছে, কিন্তু অকারণেই যুবকের মন উঠিতেছে না। অনাবশ্যক খানিকটা নামাইয়া আবার সে সুর কষিয়া বাঁধিতেছে, কখনও বা অনাবশ্যক

অনেকখানি চড়া করিয়া বাঁধিয়া তারের টান আল্‌গা করিতেছে। অনেকক্ষণ ধরিয়া দেখিয়া দেখিয়া বিরক্তিতে অজয়ের ঠোঁটের কাছটা শক্ত হইয়া উঠিল, এক ঝট্‌কায় সেদিক্ হইতে সে চোখ-দুইটাকে ফিরাইয়া লইল। ফরাসের মাঝামাঝি জায়গায় আর একটি যুবক কোলের কাছে একট পাখোয়াজ লইয়া অত্যন্ত হতাশ মুখে বসিয়া আছে। একদিকে বেশ অনেকখানি দূরে প্রায় দেয়াল-জোড়া একটা পিয়ানোর সম্মুখে একটি তরুণী একমনে কি একটা গানের বইয়ের পাতা উল্টাইতে ব্যস্ত, অজয় যেখানে বসিয়াছে সেখানে হইতে তাহার মুখ দেখিতে পাওয়া যাইতেছে না। বিমানের সঙ্গে সিঁড়ি উঠিতে উঠিতে যন্ত্রসঙ্গীতের অস্ফুট গুঞ্জন শুনিতে পাইয়াছিল, তাহারা প্রবেশ করিবার সঙ্গে সঙ্গে তাহা থামিয়া গিয়াছে, মৃদু কথার গুঞ্জন উঠিতেছে।

যাহারা কথা বলিতেছে তাহারা মোটামুটি দুই দলে বিভক্ত হইয়া বসিয়াছে। ফরাস ঘেরিয়া তিন দিকের দেয়ালের গা ঘেঁষিয়া কুড়ি-পঁচিশটি বেতের তৈয়ারী আসন, শুভ্র লেসের আস্তরণে ঢাকা। এক কোণে এক-খণ্ড শুভ্র বস্ত্রে আচ্ছাদিত টিপয়ের উপর বড় পিতলের বাটিতে একরাশ টকটকে লাল গোলাপ। প্রায় সব-ক'টি আসনই খালি। অজয় যেদিকে বসিয়াছে, সেদিকে একসারে আরও চারজন যুবক এবং হলের একেবারে দূরতম প্রান্তে পিয়ানোর সব-চেয়ে কাছের আসনগুলি অধিকার করিয়া বিভিন্ন বয়সের কয়েকটি মহিলা বসিয়া আছেন। কিন্তু বাহিরে গাড়ী-বারান্দার ছাতে আধ-অন্ধকারে যাহারা পায়চারি করিয়া বেড়াইতেছে তাহারা সংখ্যায় কম নয় এবং চকিতদৃষ্টিতে একবারমাত্র চাহিয়াই অজয় বুঝিতে পারিল, তাহারা সকলেই তরুণী। সেদিক্ হইতে মৃদু কিন্তু অজস্র হাসি দিয়া মণ্ডিত কোন্ গোপন রসালোচনার রেশ রহিয়া রহিয়া ভাসিয়া আসিতেছে। হলের ভিতরের দিক্‌কার একটা ঘর হইতে মাঝে মাঝে সুভদ্রের উচ্চ কণ্ঠস্বর কানে আসিতেছে, বুঝা যাইতেছে সেখানে যুবকদের ভিড়।

অজয়ের মনে পড়িল, কলিকাতায় আসিয়া অবধি এই স্থানটির কথা সুভদ্রের

কাছে কয়েকবারই সে শুনিয়াছে। সমাজ-স্রোতকে সুস্থগতিতে প্রবহমান্ রাখিতে হইলে স্ত্রীপুরুষের অবাধ কিন্তু বিধিবিহিত মিলনের ধারায় প্রতিপদে তাহার পরিপুষ্টি আবশ্যক, তর্কের ক্ষেত্রে চিরকালই অজয় তাহা স্বীকার করিত; কিন্তু সুভদ্রের আগ্রহাতিশয্য সত্ত্বেও তাহার সঙ্গে তাহার এই নব-প্রতিষ্ঠিত ক্লাবটিতে আসিতে কিছুতেই সে রাজি হয় নাই। দেনা-পাওনার হিসাবে গোল বাধিয়াছে। এই স্থানটিতে মনের খোরাক নিজে অত্যন্ত বেশী পাইবে আশা করিতেছিল বলিয়াই প্রতিদানে বেশী কিছু যে দিতে পারিবে না এই সঙ্কোচ তাহার বড় হইয়াছে। কিন্তু এই নাকি স্ত্রীপুরুষেব বিধিবিহিত মিলনের নমুনা? হরি, হরি! অজয়ের অনভ্যস্ত দৃষ্টিতেও সুভদ্রের এত আগ্রহান্বিত সমাজসৃষ্টিপ্রয়াসের নিষ্ফলতা অত্যন্ত হাস্যকর কিন্তু করুণ হইয়া ধরা পড়িল।

একটি অপরিচিত যুবক ভিতরের দিক্ হইতে আসিয়া তাহার পাশের আসনটি অধিকার করিয়া বসিয়া পড়িল, কহিল, "বিমানবাবু আপনাকে পৌঁছে দিয়ে স'রে পড়েছেন বুঝি? ওঁর ঐরকম স্বভাব। বাইরে গাড়ী-বারান্দার ছাতে বেড়াচ্ছেন বোধ হয়, ডেকে দেব?"

ভাল করিয়া তাহার দিকে না চাহিয়াই অজয় কহিল, "থাক্, দরকার নেই।"

যুবক কহিল, "আপনার সঙ্গে আমার পরিচয় নেই, যদিও আমি আপনাকে খুব ভাল ক'রেই জানি। আমার নাম রমাপ্রসাদ ঘোষ। আমাদের এই ক্লাবটা হয়ে এই একটা লাভ হ'ল দেখুন, আপনার সঙ্গে পরিচয় হয়ে গেল, যা আর কোনও রকমে হবার কোনও সম্ভাবনা ছিল না।"

অজয়ের মনটা একেবারেই ভিজিয়া গেল, চেয়ারটাকে অল্প একটু টানিয়া রমাপ্রসাদের দিকে ঘুরিয়া বসিয়া বলিল, "ক্লাবগুলোর এই একটা মস্ত সুবিধা আছে বটে। কিন্তু আপনাকে এর আগে কোথায় দেখেছি বলুন ত?"

রমাপ্রসাদ কহিল, "কোথাও দেখেছেন কিনা বলতে পারব না, দেখলেও লক্ষ্য করেননি নিশ্চয়ই, আপনাকে দু-একবার আমি দেখেছি। তাছাড়া

কাগজে আপনার লেখা পেলেই আমি পড়ি। আর্য্যাবর্ত্তের সভ্যতার ইতিহাস বিষয়ে আপনার কতগুলি ধারাবাহিক প্রবন্ধ গত বৎসরের ষোড়শীতে বেরিয়েছিল, সেগুলি যে আমার কি ভাল লেগেছিল তা আর কি বলব! কি নাম যেন ছিল প্রবন্ধগুলোর—'আর্য্যাবর্ত্তের সভ্যতার পূর্ব্বাভিমুখীনতা' না? কোল দ্রাবিড় আর তিব্বতী-বর্ম্মা খিচুড়ী পাকিয়ে বাঙালী জা'ত তৈরী হয়েছে, ছেলেবেলা থেকে এই ত কেবল শুনে আসছি, কিন্তু ভারতের বহুপ্রাচীন আর্য্যসভ্যতার আমরা বাঙালীরাই যে সত্যিকারের উত্তরাধিকারী একথা জোরের সঙ্গে আপনিই বোধ হয় প্রথম বলেছেন। ভারতের পশ্চিম-সীমান্তে সিন্ধুতীরে যে-সভ্যতার প্রথম সূত্রপাত তারই কেন্দ্র ক্রমাগত পূর্বদিকে স'রে স'রে ইন্দ্রপ্রস্থ, অযোধ্যা, বারাণসী, পাটলিপুত্র হয়ে আজকের দিনের কলকাতায় এসে শেষ পরিণতি পেয়েছে, আপনার লেখা পড়লে একথাটাকে কেবল থিওরী ব'লে একটুও আর মনে হয় না। অন্ততঃ বাঙালী জাতের আত্মসম্মান-বোধ একটু বাড়াবার জন্যেও এ-ধরণের থিওরীর প্রয়োজন ছিল।"

অজয় কহিল, "সম্প্রতি থিওরীটাকে অল্প একটু বদলেছি। আর্য্যাবর্ত্তে দুটি একেবারে আলাদা সভ্যতার উদ্ভব হয়েছিল এই বিশ্বাস এখন আমার হয়েছে। সিন্ধুতীরের বহুপ্রাচীন যে সভ্যতা, সিন্ধুস্রোতেরই মত তার গতি ছিল দক্ষিণে, এখনকার দক্ষিণ-দেশীয়েরা সেই সভ্যতাকে উত্তরাধিকারসূত্রে পেয়েছে। আর্য্যসভ্যতা যেটাকে আমরা বলি সেটা গঙ্গাতীরের জিনিষ, তার সমস্ত চেহারাটাই সিন্ধুতীরের সভ্যতার থেকে আলাদা। এই গাঙ্গেয় সভ্যতাই ছিল গঙ্গাস্রোতের মত পূর্ব্বাভিমুখী।"

রমাপ্রসাদ কহিল, "আমরা ক্লাব থেকে একটা কাগজ বের করব কিছুদিন থেকে আবার ভাবছি। কাগজটা যদি হয়, আপনার সব নতুন লেখা আমরা ছাপতে পারব, একটা সত্যিকারের বড় কাজ হবে।"

পাশের ঘর হইতে যুবকদলকে প্রায় তাড়াইয়া লইয়া এই সময় সুভদ্র

আসিয়া ঢুকিল, টানাটানি করিয়া সকলকে বসাইয়া দিতে দিতে কহিল, "না, প্রকাশ, কথা শোন।...নৃপেন, তোমার অন্ততঃ একটু বুদ্ধিসুদ্ধি আছে ব'লে আমি ভাবতাম।...তোমরা সবাই মিলে রোজ যদি এই রকম কর তাহলে ক্লাব-টাব করার মানে হয় না কিছু। এদিকটাও ত দেখছি একেবারে খালি। বৌদি, তোমার অন্য বন্ধুরা সব গেলেন কোথায়?"

ঘরোয়া ধরণে ঢাকাই শাড়ী পরা কিঞ্চিৎ স্থূলকায়া গৌরবর্ণা একটি মহিলা চাবি-বাঁধা আঁচলটা কাঁধে ফেলিয়া উঠিয়া পড়িলেন, বলিলেন, "ধ'রে রাখা কি যায়? ঘরের মধ্যে গরম হচ্ছে ব'লে বীণা যেই উঠে বাইরে গেল, এক এক ক'রে সব-ক'জন সেইখানেই গিয়ে জুটেছে। চল, দেখি, পাকড়ে আনা যায় কিনা। বীণাকে ধরে আনতে পারলেই অবিশ্যি হবে।"

অজয়ের কানের কাছে মুখ লইয়া রমাপ্রসাদ কহিল, "ইনি হচ্ছেন স্থলতা দেবী। এঁর স্বামীকে আপনি চেনেন বোধ হয়, ডাক্তার প্রিয়গোপাল চট্টোপাধ্যায়, ব্যারিষ্টার, ডাবলিনের এল্ এল্-ডি, অক্সফর্ডের বি-এ, বি-সি-এল্, স্থভদ্রবাবুর কিরকম দূর সম্পর্কের ভাই। দুজনের মধ্যে বন্ধুত্বের সম্পর্কটাই আসলে অবিশ্যি বড।...বাড়ীটা এঁদেরই তা জানেন বোধ হয়। ক্লাবের ঘরের জন্যে ভাড়া একটা ঠিক করা আছে। প্রায় এক বছর হ'তে চলল, কিছুই আমরা এখনও দিয়ে উঠতে পারিনি যদিও।...এত বড় একটা কাজে মাসে ষাটটা টাকা বাড়ীভাড়াও যদি না জোটে তবে তার চেয়ে বড় কলঙ্ক দেশের ও সমাজের আর কি হ'তে পারে? কাগজটা হ'লে প্রোপাগাণ্ডা ক'রে দেখা যায় কিছু কাজ হয় কি না।"

বাহির হইতে পালা করিয়া স্থলতার এবং স্থভদ্রের কণ্ঠের অনেক কাকুতি-মিনতি কানে আসিতে লাগিল।

রমাপ্রসাদ কহিল, "আমি ক্লাবের সেক্রেটারী তা জানেন না নিশ্চয়ই। অবিশ্যি এঁরা থাকাতে আমার কাজের ভার অনেকখানিই হাল্কা হয়ে গিয়েছে।

এঁদের এতই বেশী সৌজন্য, যে, বাড়ীটা যে তাঁদেরই, ক্লাবে এসেও সেটা তাঁরা ভুলতে পারেন না। বিশেষ ক'রে সুলতা দেবী। চেনা-অচেনা সমস্ত সভ্য-সভ্যাদের অতিথি-অভ্যাগত হিসেবেই তিনি সম্বর্দ্ধনা ক'রে থাকেন। ঐ আসছেন বোধ হয় আপনারই সন্ধানে। আচ্ছা বসুন, আমি পালাই। ক্লাবের গত মাসের হিসেবটা আজ একটু দেখতে হবে।"

ততক্ষণ যুবকের দল ফরাস অধিকার করিয়া প্রায় উপাসনার ভঙ্গীতে গোল হইয়া বসিয়া গিয়াছে। গাড়ী-বারান্দা হইতে তরুণীরা আসিয়া পিয়ানোর দিক্‌কার চেয়ারগুলিতে বসিল, যাহারা বাকী রহিল তাহারা পিয়ানোর উপর ঝুঁকিয়া পিয়ানোবাদিনীর দুই পাশে এবং পিছনে ঘেঁষা-ঘেঁষি করিয়া সার দিয়া দাঁড়াইল। সুভদ্র করজোড়ে বিস্তর অনুনয়-বিনয় করিয়াও তাহাদের সেখান হইতে নড়াইতে পারিল না। তখন অগত্যা গোটাতিনচার সেতারে সঙ্গীতের মৃদু তরঙ্গ উঠিল, পাখোয়াজে অতি মৃদু করাঙ্গুলির ঘা পড়িল। ক্লাবের কাজ সুরু হইল।

দেখা গেল, ক্লাবের সভ্যেরা সভ্যাদের এবং সভ্যারা সভ্যদের অস্তিত্বকে কায়মনোবাক্যে অস্বীকার করিতেই ব্যস্ত। মেয়েদের সারে ছেলেদের আসনগুলির দিকে সবশেষে যাহার স্থান হইয়াছে সে নিজের চেয়ারটিকে বেশ অনেকখানি ঘুরাইয়া লইয়া সেদিকে প্রায় পিছন ফিরিয়া বসিয়াছে। মাঝে পাঁচ-ছয়টি শূন্য আসনের ব্যবধান থাকা সত্ত্বেও ছেলেদের দিকে সব-শেষে যে বসিয়াছে, নত-মস্তকে নিজের নখ খুঁটিতেই তাহার মন। এক, দেখা গেল, বিমানের ভয়ডর বলিয়া কিছু নাই। মেয়েদের এলাকাতেই সারাক্ষণ বেশ সপ্রতিভ ভাবে সে ঘুরিয়া বেড়াইতেছে। কেহ তাহার সঙ্গে হাসিয়া দু-একটা কথা কহিতেছে, কেহবা মাথার ইঙ্গিতে হাঁ-না করিয়া সারিতেছে, কিন্তু সে কিছুতেই দমিতেছে না।

সুভদ্রকে বাহিরে পাইয়াই সুলতা তাহার নিকট হইতে অজয়ের পরিচয়

লইয়াছিলেন। তাহাকে স্বাগতসম্ভাষণ করিয়া তাহার সঙ্গে শিষ্টালাপের উদ্দেশ্যেই এই সময়ে রমাপ্রসাদের পরিত্যক্ত আসনটিতে ধীরে আসিয়া বসিলেন। কিন্তু অজয় অকস্মাৎ তাহার অপর পার্শ্বে উপবিষ্ট একটি অপরিচিত তরুণের সঙ্গে কোন্ গভীর তথ্যের আলোচনায় প্রবৃত্ত হইল, একবারও তাহার দিক্ হইতে চোখ ফিরাইয়া সুলতার দিকে চাহিল না।

অপর দিক্ হইতে সুলতার একটি সখী অত্যন্ত কৌতুকের সঙ্গে বন্ধুর এই অপ্রস্তুতি লক্ষ্য করিতেছিল। সুলতা আর বসিবেন, না, পরিচয় করিয়া দিবার জন্য সুভদ্রকে জুটাইয়া লইযা আসিবেন ভাবিতেছেন, এমন সময় মধুর কণ্ঠে ঝঙ্কার দিয়া সে ডাকিল, "সুলতা-দি!" তারপর চকিতে হাসিয়া মুখ ফিরাইল। কয়েক মুহূর্ত্ত তাহার সেই হাসির ছোঁয়াচটি নিঃশব্দে, অতি সন্তর্পণে, ঘরময় ঘুরিয়া ঘুরিয়া বেড়াইল, অজয় যদিও মুখ তুলিল না তবু ইহা তাহার চোখ এড়াইল না। অত্যন্ত অটল গাম্ভীর্য্যের সঙ্গে অত্যন্ত চঞ্চল লালিমা মিশিয়া যখন তাহার মুখখানি অপরূপ দেখিতে হইয়া উঠিয়াছে তখন সুলতা কহিলেন, "অজয়বাবু, নিজের ওপর একটুও দরদ যদি থাকে ত এইবেলা ফিরুন আর কথা বলুন।"

অজয় ফিরিল কিন্তু নিজের প্রতি প্রীতির আতিশয্যটা স্বীকার করিল না। অতি দ্রুত অভিবাদন সারিয়া লইয়া অত্যন্ত পরিচিত ব্যক্তির মত সহাস্যে কহিল, "আপনি আমাকে ভয় দেখাচ্ছিলেন।"

সুলতাও হাসিয়াই কহিলেন, "আমি না দেখালেও আপনি নিজেই দেখতে পেতেন।"

"ফাঁড়াটা কি কাটিয়েছি?"

"কি ক'রে বলব? আপনি এর পর কিরকম ব্যবহার করবেন তার ওপর সেটা নির্ভর করছে।"

"কোন্‌দিক্ থেকে বিপৎপাত আশঙ্কা করব?"

"চারদিক্ থেকেই, তবে বিপদের সাক্ষাৎ প্রতিমূর্ত্তিটিকে যদি প্রত্যক্ষ করতে

কঠিন হবে না। আমি নিজে বেশ ভাল ক'রে বুঝেছি বলেই বলছি। কিন্তু আর যাই করিস্, শেষ পর্য্যন্ত কারাভোগটা যাতে ওকে না করতে হয় সেইটে দেখিস্। প্রিয়-দারা ওর জন্যে খুবই করবেন তা জানি, কিন্তু তুই ওর জন্যে যতটা আজ করতে পারিস্ ততটা কি ওঁরা পারেন? ওকে তুই ভালবাসিস্ ব'লেই বলছি, এবং যে কথাটা চাপা দেবার জন্যে সে জেলে যেতে চাইছে, ওখানে একমাত্র তুইই সেটা জানিস্ ব'লেও বলছি এত ঢাকাঢাকি করবার সত্যিই কি আর দরকার কিছু আছে এখন। ভালবাসা জিনিষটা স্বভাবতঃ আলোর মত তা ত জানিস্, তাকে লুকিয়ে কতদিন রাখতে পারবি? অজয় পাগল, তার সাংসারিক বুদ্ধি একেবারে নেই, সাহসও এক-একদিকে নেই, তাই তার আশা, যা স্বপ্রকাশ তাকে শেষ অবধি চাপা দিয়ে সে রাখতে পারবে এবং চাপা দিতে চাইছে। কিন্তু তুই ওকে এ রকম ক'রে নিজেকে বলি দিতে দিস্‌নে। তুই প্রকাশ ক'রে দে সব কথা। তুইও জানিস্, সেও জানে, তোকে দেখতেই সে ওখানে গিয়েছিল; পাছে তোর নামে কোনো কথা উঠলে তোর অসুবিধা হয়, অথবা আর যে কারণেই হোক্, কাউকে সেটা সে বলতে পারছে না। তুই ব'লে দে। পুলিশকে নিজে না বলতে পারিস্, প্রিয়দাকে দিয়ে বলা। ও বেঁচে যাবে, তুইও বেঁচে যাবি। ঐ শরীর নিয়ে জেলে গেলে ও কি আর কোনোদিন বেঁচে ফিরে আসবে, আর তুইও কি কোনোদিন নিজেকে আর ক্ষমা করতে পারবি? তোর লজ্জা করবে জানি, কিন্তু একটু লজ্জাও ছাড়তে পারবি না ভালবাসার খাতিরে, তাহলে কিসের ভালবাসা তোর? অতবড় জিনিস চাইছিস্, তার জন্যে ঐটুকু দামও দিতে পারবি না? নন্দ পুরুষ হয়ে এতটা করল, তুই মেয়ে হয়ে হার মানবি? আমি পারি তোর হয়ে সব বলতে, প্রয়োজন হলে হয়ত তাই আমাকে করতে হবে, কিন্তু তাতে তুই নিজের কাছে ছোট হয়ে যাবি। যা ভগবানের হাত থেকে সোজা তোর পাবার কথা, তা আমার হাত দিয়ে তুই নিতে যাবি কেন?

ইতি,—বীণা।'